# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## বনপর্ব্ব

## ১১

দর্শনাচার্য্য-
শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-
সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন
শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া
ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-
বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী
কলিকাতা-৭০০০০৯

## প্রকাশকের নিবেদন

'মহাভারতম্' মহামহোপাধ্যায়-পদ্মভূষণ-ভারতাচার্য্য-মহাকবি শ্রীমৎ হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের তপস্যালব্ধ অমৃতময় ফল। সে আশ্চর্য্য তপশ্চর্য্যার কাহিনী আজ সকলেই জানেন। প্রায় একুশ বছর তিনি ছিলেন 'মহাভারতম্'-এর তপস্যায় মগ্ন—এবং সে একক ও দুশ্চর তপস্যায় তাঁর পাণ্ডিত্য ও প্রজ্ঞার সঙ্গে মিলিত হয়েছিল অসীম ধৈর্য্য, অশেষ নিষ্ঠা ও অলৌকিক আয়াস। ফলে তিনি আমাদের জন্য রেখে গেছেন তাঁর 'মহাভারতম্'—এক আশ্চর্য্য ঐশ্বর্য্য। 'মহাভারতম্'-এর দ্বিতীয় সংস্করণ প্রকাশনার মূলে আছে আমাদের সেই জাতীয় ঐশ্বর্য্য সংরক্ষণের এবং জন্মশতবর্ষপূর্ত্তি উপলক্ষে ঋষি হরিদাসের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করার পুণ্য প্রেরণা ও প্রয়াস। সুধীজনের সানন্দ সমর্থনে আমাদের প্রয়াস সার্থক হোক—এইমাত্র কামনা।

# পঞ্চদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

ব্রীহিদ্রোণঃ পরিত্যক্তঃ কথং তেন মহাত্মনা।
কস্মৈ দত্তশ্চ ভগবন্! বিধিনা কেন বাথ মে ॥১॥
প্রত্যক্ষধর্ম্মা ভগবান্ যস্য তুষ্টো হি কর্ম্মভিঃ।
সফলং তস্য জন্মাহং মন্যে সদ্ধর্ম্মচারিণঃ ॥২॥

ব্যাস উবাচ।

শিলোঞ্ছবৃত্তির্ধর্ম্মাত্মা মুদ্গলঃ সংযতেন্দ্রিয়ঃ।
আসীদ্রাজন্! কুরুক্ষেত্রে সত্যবাগনসূয়কঃ ॥৩॥

---

ভারতকৌমুদী

অত্রেতি। ইতিহাসশব্দো বৃত্তান্তমাত্রে মুনিষু রূঢ়ঃ। অতঃ পুরাতনপদং ন পুনরুক্তম্। ব্রীহিদ্রোণস্য দ্রোণপরিমিতধান্যস্য পরিত্যাগাদ্দানাৎ। মুদ্গলো নাম মুনিঃ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি ব্রীহিদ্রৌণিকে চতুর্দ্দশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ব্রীহীতি। ব্রীহীণাং দ্রোণঃ দ্রোণপরিমিতা ব্রীহয়ঃ, "অষ্টমুষ্টির্ভবেৎ কুঞ্চিঃ কুঞ্চয়োঽষ্টৌ তু পুষ্কলম্। পুষ্কলানি চ চত্বারি আঢ়কঃ পরিকীর্ত্তিতঃ। চতুরাঢ়কো ভবেদ্দ্রোণ ইত্যুক্তং দ্রোণলক্ষণম্॥" ইতি প্রায়শ্চিত্ততত্ত্বে স্মার্ত্তঃ। আথ ব্রবীষি ব্রূহীত্যর্থঃ ॥১॥

প্রত্যক্ষেতি। প্রত্যক্ষং মানবানাং ধর্ম্মং যস্য স ভগবানীশ্বরঃ ॥২॥

শিলেতি। কৃষকেণ ক্ষেত্রতো হৃতে শস্যে তন্মঞ্জরীগ্রহণং শিলম্, চঞ্চুদ্বারা কপোতস্যেব হস্তেন একৈকবিশ্লিষ্টশস্যগ্রহণমুঞ্ছস্তাভ্যাং বৃত্তির্জীবিকানির্ব্বাহো যস্য সঃ ॥৩॥

---

এবিষয়ে ধার্ম্মিকেরা এই প্রাচীন উপাখ্যানের উল্লেখ করিয়া থাকেন যে, মুদ্গলমুনি দ্রোণপরিমিত ধান্য দান করিয়া বিশেষ ফল পাইয়াছিলেন" ॥৩৪॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—"ভগবন্! সেই মহাত্মা কি জন্য দ্রোণপরিমিত ধান্য পরিত্যাগ করিতেন? কোন্ বিধানে কাহাকেই বা তাহা দিতেন? তাহা আপনি আমার নিকট বলুন ॥১॥

আমি মনে করি—জগতের ধর্ম্মদর্শী জগদীশ্বর যাঁহার কার্য্যে সন্তুষ্ট হইয়াছিলেন, সেই ধর্ম্মচারী মহাত্মার জন্ম সফল হইয়াছিল" ॥২॥

অতিথিব্রতী ক্রিয়াবাংশ্চ কাপোতীং বৃত্তিমাস্থিতঃ।
সত্ত্রমিষ্টীকৃতং নাম সমুপাস্তে মহাতপাঃ ॥৪॥
সপুত্রদারো হি মুনিঃ পক্ষাহারো বভূব হ।
কপোতবৃত্ত্যা পক্ষেণ ব্রীহিদ্রোণমুপার্জ্জয়ৎ ॥৫॥
দর্শঞ্চ পৌর্ণমাসঞ্চ কুর্ব্বন্ বিগতমৎসরঃ।
দেবতাতিথিশেষেণ কুরুতে দেহযাপনম্ ॥৬॥
তস্যেন্দ্রঃ সহিতো দেবৈঃ সাক্ষাত্ত্রিভুবনেশ্বরঃ।
প্রত্যগৃহ্ণান্মহারাজ! ভাগং পর্ব্বণি পর্ব্বণি ॥৭॥

ভারতকৌমুদী

অতিথীতি। প্রথমপাদে অক্ষরাধিক্যমার্ষম্। ক্রিয়াবান্ নিত্যনৈমিত্তিকাদিবৈধকার্য্যশালী, কাপোতীং বৃত্তিম্ উঞ্ছবৃত্তিম্। সত্রং যজ্ঞম্, সমুপাস্তে অনুতিষ্ঠতি স্ম ॥৪॥

সেতি। পক্ষে প্রত্যেকপঞ্চদশাহে আহারো যস্য সঃ। কপোতবৃত্ত্যা উঞ্ছেন ॥৫॥

দর্শমিতি। দর্শং পৌর্ণমাসঞ্চ যাগম্। দেবতাতিথিভ্যঃ শেষেণ দত্তাবশিষ্টেন ॥৬॥

তস্যেতি। পর্ব্বণি পর্ব্বণি প্রত্যেকদর্শে প্রত্যেকপৌর্ণমাস্যাঞ্চ ॥৭॥

ভারতভাবদীপঃ

ব্রীহিদ্রোণ ইতি ॥১॥ প্রত্যক্ষধর্ম্মা নৃণাং ধর্ম্মস্য বেত্তা ভগবান্ ঈশ্বরঃ ॥২॥ শিলং কণিশার্জ্জনম্, উঞ্ছঃ কণশোহর্জ্জনম্। "উঞ্ছঃ কণশ আদানং কণিশাদ্যর্জ্জনং শিল"মিতি যাদবঃ। তে উভে বৃত্তির্জীবনং যস্য স শিলোঞ্ছবৃত্তিঃ ॥৩॥ কাপোতীং বৃত্তিমল্পসংগ্রহরূপাম্ ইষ্টীকৃতং

বেদব্যাস বলিলেন—"রাজা! কুরুক্ষেত্রে 'মুদ্গল'-নামে সংযতচিত্ত, সত্যবাদী, অসূয়াশূন্য ও শিলোঞ্ছবৃত্তি এক ধর্ম্মাত্মা ছিলেন (কৃষক ক্ষেত্র হইতে পক্ব শস্য লইয়া গেলে অবশিষ্ট মঞ্জরী গ্রহণের নাম—'শিল' এবং এক একটী করিয়া শস্য গ্রহণের নাম—'উঞ্ছ') ॥৩॥

সেই মহাতপা কপোতের ন্যায় উঞ্ছবৃত্তি অবলম্বন করিয়া সর্ব্বদা অতিথিসৎকার, নিত্য-নৈমিত্তিক কার্য্য এবং 'ইষ্টীকৃত'-নামক যজ্ঞ করিতেন ॥৪॥

আর সেই মুদ্গলমুনি পুত্র-কলত্রের সহিত পনর দিনের মধ্যে একদিনমাত্র আহার করিতেন এবং অপর পনর দিন কপোতের ন্যায় দ্রোণপরিমিত ধান্য অর্জ্জন করিতেন ॥৫॥

এবং তিনি ঈর্ষ্যা-দ্বেষশূন্য হইয়া দর্শযাগ ও পৌর্ণমাসযাগ করিতে থাকিয়া দেবতাপূজা ও অতিথিসেবায় অবশিষ্ট অন্নাদি ভোজন করিয়া জীবন যাপন করিতেন ॥৬॥

মহারাজ! ত্রিভুবনের অধীশ্বর ইন্দ্র দেবগণের সহিত সাক্ষাৎ আসিয়া প্রত্যেক পর্ব্বে সেই মহাত্মার যজ্ঞের ভাগ গ্রহণ করিতেন ॥৭॥

স পর্ব্বকালং কৃত্বা তু মুনিবৃত্ত্যা সমন্বিতঃ।
অতিথিভ্যো দদাবন্নং প্রহৃষ্টেনান্তরাত্মনা ॥৮॥
ব্রীহিদ্রোণস্য তৎ প্রীত্যা দদতোঽন্নং মহাত্মনঃ।
শিষ্টং মাৎসর্য্যহীনস্য বর্দ্ধত্যতিথিদর্শনাৎ ॥৯॥
তচ্ছতান্যপি ভুঞ্জন্তি ব্রাহ্মণানাং মনীষিণাম্।
মুনেস্ত্যাগবিশুদ্ধ্যা তু তদন্নং বৃদ্ধিমৃচ্ছতি ॥১০॥
তং তু শুশ্রাব ধর্ম্মিষ্ঠং মুদ্গলং সংশিতব্রতম্।
দুর্ব্বাসা নৃপ! দিগ্বাসাস্তমথাভ্যাজগাম হ ॥১১॥
বিভ্রচ্চানিয়তং বেশমুন্মত্ত ইব পাণ্ডব!।
বিকচঃ পরুষা বাচো ব্যাহরন্ বিবিধা মুনিঃ ॥১২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। পর্ব্বকালং পর্ব্বকালবিহিতং দর্শাদিযাগম্ ॥৮॥
ব্রীহীতি। শিষ্টমবশিষ্টমন্নম্, মাৎসর্য্যহীনস্য পরদ্বেষশূন্যস্য ॥৯॥
তদিতি। তদন্নম। ত্যাগবিশুদ্ধ্যা নির্দোষদানেন হেতুনা ॥১০॥
তমিতি। দুর্ব্বাসাঃ তদাখ্যো মুনিঃ, দিগ্বাসা নগ্নঃ। অনিয়তম্ অনির্দ্দিষ্টম্। বিকচো মুণ্ডিত-মস্তকঃ, পরুষা নিষ্ঠুরাঃ, ব্যাহরন্ সর্ব্বান্ প্রত্যেব বদন্ ॥১১-১২॥

ভারতভাবদীপঃ

ইষ্টিভিরেব নির্ব্বর্ত্ত্যং ন তু পশ্বাদিনা, সত্রং যজ্ঞম্ ॥৪—৭॥ পর্ব্ব বৈশ্বদেববরুণপ্রঘাসাদিকং কর্ম্ম, কালং কালে ফাল্গুন্যাদৌ, অত্যন্তসংযোগে দ্বিতীয়া। ব্রীহিদ্রোণমাত্রং যদা সিধ্যতি তদা দদাতি ॥৮॥ তদা চ দীয়মানং তদ্বর্দ্ধতি বর্দ্ধতে ॥৯॥ অচ্ছ্র্তি প্রাপ্নোতি ॥১০—১১॥

এদিকে মুনিবৃত্তিশালী মুদ্গল পর্ব্বকালবিহিত যজ্ঞ করিয়া সন্তুষ্টচিত্তে অতিথিদিগকে অন্নদান করিতেন ॥৮॥

মাৎসর্য্যবিহীন মুদ্গল প্রীতিসহকারে দ্রোণপরিমিত ধান্যের অন্ন দান করিতেন; তখন যে অন্ন অবশিষ্ট থাকিত, তাহা অতিথি দেখিলেই বৃদ্ধি পাইত ॥৯॥

সুতরাং শত শত বিদ্বান্ ব্রাহ্মণও সে অন্ন ভোজন করিতে পারিতেন। মুদ্গলমুনির দানের গুণেই সে অন্ন বৃদ্ধি পাইত ॥১০॥

রাজা পাণ্ডুনন্দন! ক্রমে দিগম্বর দুর্ব্বাসামুনি, ধার্ম্মিক ও দৃঢ়ব্রত মুদ্গলমুনির এই বৃত্তান্ত শুনিতে পাইলেন; তাহার পর তিনি উন্মত্তের ন্যায় অনির্দ্দিষ্ট

(৯) ব্রীহিদ্রোণস্য তদ্দ্যস্ত—বা ব কা, ব্রীহিদ্রোণস্য সিদ্ধস্য—পি। (১০)…তদন্নং বৃদ্ধিমচ্ছতি—বা ব কা নি।

• বন-২৭০ (১১)

অভিগম্যাথ তং বিপ্রমুবাচ মুনিসত্তমঃ।
অন্নার্থিনমনুপ্রাপ্তং বিদ্ধি মাং দ্বিজসত্তম! ॥১৩॥
স্বাগতং তেঽস্ত্বিতি মুনিং মুদ্গলঃ প্রত্যভাষত।
পাদ্যমাচমনীয়ঞ্চ প্রতিপাদ্যার্ঘ্যমুত্তমম্ ॥১৪॥
প্রাদাৎ স তাপসায়ান্নং ক্ষুধিতায়াতিথিব্রতী।
উন্মত্তায় পরাং শ্রদ্ধামাস্থায় স ধৃতব্রতঃ ॥১৫॥
ততস্তদন্নং রসবৎ স এব ক্ষুধয়ান্বিতঃ।
বুভুজে কৃৎস্নমুন্মত্তঃ প্রাদাত্তস্মৈ চ মুদ্গলঃ ॥১৬॥
ভুক্ত্বা চান্নং ততঃ সর্ব্বমুচ্ছিষ্টেনাত্মনস্ততঃ।
অথানুলিলিপেঽঙ্গানি যথাগতমগাচ্চ সঃ ॥১৭॥
এবং দ্বিতীয়ে সম্প্রাপ্তে পর্ব্বকালে মনীষিণঃ।
আগম্য বুভুজে সর্ব্বমন্নমুঞ্ছোপজীবিনঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

অভীতি। তং মুদ্গলম্। মুনিসত্তমো দুর্ব্বাসাঃ। অনুপ্রাপ্তমাগতম্ ॥১৩॥
স্বাগতমিতি। মুনিং দুর্ব্বাসসম্। প্রতিপাদ্য দত্ত্বা ॥১৪॥
প্রাদাদিতি। স প্রসিদ্ধঃ, তাপসায় দুর্ব্বাসসে। আস্থায়াবলম্ব্য, স মুদ্গলঃ ॥১৫॥
তত ইতি। রসবৎ সুস্বাদু, স দুর্ব্বাসা এব। প্রাদাদেব ন পুনর্বৈমত্যমকরোৎ ॥১৬॥
ভুক্ত্বেতি। উচ্ছিষ্টেন পরিত্যক্তেনান্নেন। অঙ্গান্যনুলিলিপে উন্মত্তত্বাৎ ॥১৭॥

বেশ ধারণ করিয়া মুণ্ডিতমস্তক হইয়া নানাবিধ নিষ্ঠুর বাক্য বলিতে বলিতে আগমন করিলেন ॥১১—১২॥

তাহার পর মুনিশ্রেষ্ঠ দুর্ব্বাসা সেই মুদ্গলের নিকট উপস্থিত হইয়া বলিলেন—"ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি অন্নার্থী হইয়া আসিয়াছি, ইহা আপনি অবগত হউন" ॥১৩॥

তখন মুদ্গল উত্তম পাদ্য, অর্ঘ্য ও আচমনীয় দান করিয়া দুর্ব্বাসামুনিকে বলিলেন—"আপনার শুভাগমন হউক" ॥১৪॥

তাহার পর অতিথিসেবক ও ব্রতচারী সেই মুদ্গলমুনি বিশেষ শ্রদ্ধা করিয়া ক্ষুধার্ত্ত ও উন্মত্ত দুর্ব্বাসাকে অন্ন দান করিলেন ॥১৫॥

তদনন্তর ক্ষুধার্ত্ত ও উন্মত্ত দুর্ব্বাসাই সেই সুস্বাদু সমস্ত অন্ন ভোজন করিয়া ফেলিলেন; মুদ্গলও তাঁহাকেই দিলেন ॥১৬॥

দুর্ব্বাসা সমস্ত অন্ন ভোজন করিয়া উচ্ছিষ্টদ্বারা নিজের সকল অঙ্গ লেপন করিলেন; পরে যেস্থান হইতে আসিয়াছিলেন, সেই স্থানে চলিয়া গেলেন ॥১৭॥

নিরাহারস্তু স মুনিরুঞ্ছমর্জ্জয়তে পুনঃ।
ন চৈনং বিক্রিয়াং নেতুমশকন্মুদ্গলং ক্ষুধা ॥১৯॥
ন ক্রোধো ন চ মাৎসর্য্যং নাবমানো ন সম্ভ্রমঃ।
সপুত্রদারমুঞ্ছন্তমাবিবেশ দ্বিজোত্তমম্ ॥২০॥
তথা তমুঞ্ছধর্ম্মাণং দুর্ব্বাসা মুনিসত্তমম্।
উপতস্থে যথাকালং ষট্‌কৃত্বঃ কৃতনিশ্চয়ঃ ॥২১॥
ন চাস্য মনসঃ কিঞ্চিদ্বিকারং দদৃশে মুনিঃ।
শুদ্ধসত্ত্বস্য শুদ্ধং স দদৃশে নির্ম্মলং মনঃ ॥২২॥
তমুবাচ ততঃ প্রীতঃ স মুনির্মুদ্গলং ততঃ।
ত্বৎসমো নাস্তি লোকেঽস্মিন্ দাতা মাৎসর্য্যবর্জ্জিতঃ ॥২৩॥
ক্ষুদ্ধর্ম্মসংজ্ঞাং প্রণুদত্যাদত্তে ধৈর্য্যমেব চ।
রসানুসারিণী জিহ্বা কর্ষত্যেব রসান্ প্রতি ॥২৪॥

ভারতকৌমুদী

এবমিতি। পর্ব্বকালে পর্ব্ববিহিতযাগকালে। উঞ্ছোপজীবিনো মুদ্গলস্য ॥১৮॥
নিরিতি। স মুদ্গলঃ, উঞ্ছম্ উঞ্ছবৃত্ত্যা ধান্যম্। ক্ষুধা ক্ষুৎ ॥১৯॥
নেতি। ক্রোধো দুর্ব্বাসসং প্রতি। অন্যত্রাপ্যেবম্। উঞ্ছন্তম্ উঞ্ছবৃত্ত্যা শস্যমর্জ্জয়ন্তম্ ॥২০॥
তথেতি। তং মুদ্গলম্। উপতস্থে ভোক্তুং প্রাপ্তবান্, ষট্‌কৃত্বঃ ষড়্‌বারান্ ॥২১॥
নেতি। দদৃশে দদর্শ, মুনির্দুর্ব্বাসাঃ। শুদ্ধসত্ত্বস্য নির্ম্মলস্বভাবস্য ॥২২॥
তমিতি। ততস্তদনন্তরম্। ততস্তদাচরণদর্শনাৎ প্রীতঃ। মাৎসর্য্যং পাত্রং প্রতি দ্বেষঃ ॥২৩॥

এইভাবে উঞ্ছোপজীবী ও জ্ঞানী মুদ্গলমুনির দ্বিতীয় পর্ব্বকাল উপস্থিত হইলেও দুর্ব্বাসা আসিয়া সমস্ত অন্ন ভোজন করিয়া গেলেন ॥১৮॥

এদিকে মুদ্গলমুনি অনাহারে থাকিয়া পুনরায় উঞ্ছবৃত্তিদ্বারাই ধান্যসংগ্রহ করিলেন ; কিন্তু ক্ষুধা তাঁহাকে বিকৃত করিতে পারিল না ॥১৯॥

কিংবা দুর্ব্বাসার প্রতি মুদ্গলের ক্রোধ, বিদ্বেষ, অবজ্ঞা বা উদ্বেগ হইল না ; তিনি পুত্র ও ভার্য্যার সহিত মিলিত হইয়া উঞ্ছবৃত্তিদ্বারাই পূর্ব্ববৎ ধান্যসংগ্রহ করিলেন ॥২০॥

দুর্ব্বাসামুনি ভোজনে কৃতনিশ্চয় হইয়া উঞ্ছোপজীবী মুনিশ্রেষ্ঠ মুদ্গলের নিকটে যথাসময়ে সেইভাবে ছয় বার উপস্থিত হইয়াছিলেন ॥২১॥

কিন্তু তিনি নির্ম্মলস্বভাব মুদ্গলের মনে কোন বিকারই দেখিতে পান নাই; বরং তাঁহার পবিত্র ও নির্ম্মল মনই দেখিয়াছিলেন ॥২২॥

তাহার পর দুর্ব্বাসামুনি মুদ্গলের আচরণে সন্তুষ্ট হইয়া তাঁহাকে বলিলেন— "আপনার তুল্য মাৎসর্য্যবিহীন দাতা এই জগতে আর কেহ নাই ॥২৩॥

আহারপ্রভবাঃ প্রাণা মনো দুর্নিগ্রহং চলম্।
মনসশ্চেন্দ্রিয়াণাঞ্চাপ্যৈকাগ্র্যং নিশ্চিতং তপঃ ॥২৫॥
শ্রমেণোপাৰ্জ্জিতং ত্যক্তুং দুঃখং শুদ্ধেন চেতসা।
তৎ সর্ব্বং ভবতা সাধো! যথাবদুপপাদিতম্ ॥২৬॥
প্রীতাঃ স্মোঽনুগৃহীতাশ্চ সমেত্য ভবতা সহ।
ইন্দ্রিয়াভিজয়ো ধৈর্য্যং সংবিভাগো দমঃ শমঃ ॥২৭॥
দয়া সত্যঞ্চ ধর্ম্মশ্চ ত্বয়ি সর্ব্বং প্রতিষ্ঠিতম্।
জিতাস্তে কর্ম্মভির্লোকাঃ প্রাপ্তোঽসি পরমাং গতিম্ ॥২৮॥ (যুগ্মকম্)
অহো দানং বিঘুষ্টং তে সুমহৎ স্বর্গবাসিভিঃ।
সশরীরো ভবান্ গন্তা স্বর্গং সুচরিতব্রত! ॥২৯॥

---

ভারতকৌমুদী

ক্ষুদিতি। ক্ষুৎ ক্ষুধা, ধর্ম্মসংজ্ঞাং ধর্ম্মজ্ঞানম্, প্রণুদতি নাশয়তি, ধৈর্য্যমেব চ আদত্তে হরতি, তথা, রসানুসারিণী জিহ্বা রসান্ প্রতি প্রাণিনং কর্ষত্যেব। কিন্তু তবৈতৎসর্ব্বাভাবাৎ ত্বং ধন্য এবেতি ভাবঃ ॥২৪॥

আহারেতি। আহারাৎ প্রভবন্তি তিষ্ঠন্তীত্যাহারপ্রভবাঃ। আহারাভাবেঽপি প্রাণধারণম্, দুর্নিগ্রহস্য চলস্য চ মনসো নিগ্রহণম্, ঈদৃশং তপশ্চ দুষ্করমেব ত্বয়া ক্রিয়ত ইত্যাশয়ঃ ॥২৫॥

শ্রমেণেতি। উপার্জ্জিতং দ্রব্যম্, দুঃখং জায়তে, শুদ্ধেন দ্বেষশূন্যেন ॥২৬॥

প্রীতা ইতি। সমেত্য মিলিত্বা। সংবিভাগো বিভজ্যান্নদানম্। তে ত্বয়া ॥২৭—২৮॥

ক্ষুধা ধর্ম্মবুদ্ধি নষ্ট করে এবং ধৈর্য্য হরণ করে, আর রসানুবর্ত্তিনী জিহ্বা প্রাণীকে রসের প্রতি আকর্ষণ করে; (আপনার ইহার একটাও হয় নাই বলিয়া আপনি ধন্য) ॥২৪॥

আহারেই প্রাণ থাকে, চঞ্চল মনের দমন করাও দুষ্কর এবং মন ও ইন্দ্রিয়ের একাগ্রতাই তপস্যা; (বিনা আহারেও প্রাণ থাকায়, চঞ্চল মনের দমন করায় এবং উক্তরূপ তপস্যা করিতে থাকায় আপনি ধন্য) ॥২৫॥

সাধু! নির্ম্মলচিত্তে শ্রমার্জ্জিত ধন দান করিতে অত্যন্ত কষ্ট হয়; কিন্তু আপনি যথানিয়মে সে সমস্তই করিয়াছেন ॥২৬॥

আমি আপনার সহিত মিলিত হইয়া সন্তুষ্ট ও অনুগৃহীত হইয়াছি। চিত্তসংযম, ধৈর্য্য, বিভাগপূর্ব্বক অন্নদান, কর্ম্মেন্দ্রিয়দমন, জ্ঞানেন্দ্রিয়দমন, দয়া, সত্য ও ধর্ম্ম, এই সমস্তই আপনাতে রহিয়াছে; সুতরাং আপনি নিজ কর্ম্মদ্বারাই সমস্ত লোক জয় করিয়াছেন এবং পরম গতি লাভ করিবার যোগ্য হইয়াছেন ॥২৭—২৮॥

ইত্যেবং বদতস্তস্য তদা দুর্ব্বাসসো মুনেঃ।
দেবদূতো বিমানেন মুদ্‌গলং প্রত্যুপস্থিতঃ ॥৩০॥
হংসসারসযুক্তেন কিঙ্কিণীজালমালিনা।
কামগেন বিচিত্রেণ দিব্যগন্ধবতা তথা ॥৩১॥ (যুগ্মকম্)
উবাচ চৈনং বিপ্রর্ষিং বিমানং কর্ম্মভির্জ্জিতম্।
সমুপারোহ সংসিদ্ধিং প্রাপ্তোঽসি পরমাং মুনে! ॥৩২॥
তমেবংবাদিনমৃষির্দেবদূতমুবাচ হ।
ইচ্ছামি ভবতা প্রোক্তান্ গুণান্ স্বর্গনিবাসিনাম্ ॥৩৩॥
কে গুণাস্তত্র বসতাং কিং তপঃ কশ্চ নিশ্চয়ঃ।
স্বর্গে তত্র সুখং কিঞ্চ দোষো বা দেবদূতক! ॥৩৪॥
সতাং সপ্তপদং মৈত্রমাহুঃ সন্তঃ কুলোচিতাঃ।
মিত্রতাঞ্চ পুরস্কৃত্য পৃচ্ছামি ত্বামহং বিভো! ॥৩৫॥

---

ভারতকৌমুদী

অহো ইতি। বিঘুষ্টং বিশেষেণ ঘোষিতম্। গন্তা গমিষ্যতি ॥২৯॥
ইতীতি। মুদ্‌গলং প্রতি তদন্তিকে। কামগেন ইচ্ছানুসারেণ গমনশক্তেন ॥৩০—৩১॥
উবাচেতি। উবাচ দেবদূত ইত্যনুবৃত্তিঃ। কর্ম্মভির্দানাদিভিঃ, জিতং প্রাপ্তম্ ॥৩২॥
তমিতি। ঋষির্মুদ্‌গলঃ। ইচ্ছামি শ্রোতুমিতি শেষঃ ॥৩৩॥
ক ইতি। তত্র স্বর্গে। নিশ্চয়স্তত্র বাসে নিশ্চিতকারণম্ ॥৩৪॥
সতামিতি। সপ্তপদং মিলিত্বা গচ্ছতামিতি শেষঃ, মৈত্রং পরস্পরমিত্রতাম্ ॥৩৫॥

ব্রতচারী ব্রাহ্মণ! স্বর্গবাসীরা আপনার গুরুতর দানের সংবাদ ঘোষণা করিয়াছেন; সুতরাং আপনি সশরীরেই স্বর্গে যাইবেন" ॥২৯॥

দুর্ব্বাসামুনি এইরূপ বলিতেছিলেন, এমন সময়ে কামগামী ও বিচিত্র একখানা বিমানে আরোহণ করিয়া একজন দেবদূত মুদ্‌গলের নিকট উপস্থিত হইল; সে বিমানখানাতে হংস, সারস, কিঙ্কিণীর মালা ও স্বর্গীয় সৌরভ ছিল ॥৩০—৩১॥

সেই দেবদূত মহর্ষি মুদ্‌গলকে বলিল—"মুনি! আপনি পরম সিদ্ধি লাভ করিয়াছেন; অতএব আপন কর্ম্মলব্ধ এই বিমানে আরোহণ করুন" ॥৩২॥

দেবদূত এইরূপ বলিলে, মুদ্‌গল তাহাকে বলিলেন—"আপনি স্বর্গবাসিগণের গুণ বর্ণনা করুন, আমি তাহা শুনিতে ইচ্ছা করি ॥৩৩॥

দেবদূত! স্বর্গবাসীদের কি গুণ? কি তপস্যা? স্বর্গবাসে নিশ্চিত কারণ কি? এবং সেই স্বর্গলোকে কি সুখ? কি বা দোষ? ॥৩৪॥

তদত্র তথ্যং পথ্যঞ্চ তদ্ব্রবীহ্যবিচারয়ন্ ।
শ্রুত্বা তথা করিষ্যামি ব্যবসায়ং গিরা তব ॥৩৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
ব্রীহিদ্রৌণিকে মুদ্গলোপাখ্যানে পঞ্চদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

# ষোড়শাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ।

—:*:—

দেবদূত উবাচ ।
মহর্ষে ! আর্য্যবুদ্ধিস্ত্বং যঃ স্বর্গসুখমুত্তমম্ ;
সম্প্রাপ্তং বহু মন্তব্যং বিমৃশস্যবুধো যথা ॥১॥

ভারতকৌমুদী

তদিতি । তথ্যং সত্যম্, পথ্যং হিতম্ । ব্যবসায়ং স্বর্গগমননিশ্চয়ম্ ॥৩৬॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি ব্রীহিদ্রৌণিকে পঞ্চদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

মহর্ষ ইতি । হে মহর্ষে! ত্বমার্য্যবুদ্ধিঃ সদ্বিবেচকঃ, যত্তম্, উত্তমম্, অতএব বহু মন্তব্যং সর্ব্বৈরাদর্ত্তব্যম্, সম্প্রাপ্তমুপস্থিতং স্বর্গসুখম্, যথা অবুধঃ অনভিজ্ঞস্তথা, বিমৃশসি গচ্ছামি নবেতি বিচারয়সি ; যদি কশ্চিন্নিকর্ষঃ স্যাদিতি বিচিন্তয়ন্নিতি ভাবঃ ॥১॥

ভারতভাবদীপঃ

বিকচো হসন্ মুণ্ডো বা ॥১২—১৭॥ দ্বিতীয়ে পক্ষে ॥১৮—২৩॥ ক্ষুৎ ক্ষুধা, ধর্ম্মসহিতাং সংজ্ঞাম্, ত্বয়া তু প্রাণধর্ম্মঃ ক্ষুধা, ইন্দ্রিয়ধর্ম্মো রসনা, তদুভয়ং জিতমিত্যর্থঃ ॥২৪—৩১॥ উবাচ দেবদূত ইত্যনুকৃষ্যতে ॥৩২—৩৫॥ ব্যবসায়ং নিশ্চয়ম্ ॥৩৬॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২১৫॥

প্রভাবসম্পন্ন দেবদূত! উচ্চবংশজাত সজ্জনেরা বলিয়া থাকেন যে, একসঙ্গে সপ্তপদ গমন করিলেই মিত্রতা হয় ; সুতরাং আমি সেই মিত্রতার অনুসরণ করিয়া আপনাকে জিজ্ঞাসা করিতেছি ॥৩৫॥

অতএব আপনি এবিষয়ে বিবেচনা না করিয়া সত্য ও হিত বাক্য বলুন ; আমি তাহা শুনিয়া আপনার বাক্যানুসারে কর্ত্তব্য স্থির করিব” ॥৩৬॥

* ‘...ত্রিপঞ্চাশদধিকদ্বিশততমঃ...’—পি, ‘...একোনষষ্ট্যধিকদ্বিশততমঃ...’—বা ব, ‘...ষষ্ট্যধিকদ্বিশততমঃ...’—কা, ‘...একষষ্ট্যধিকদ্বিশততমঃ...’—নি।

উপরিষ্টাদসৌ লোকো যোঽয়ং স্বরিতি সংজ্ঞিতঃ।
ঊর্দ্ধগঃ সৎপথঃ শশ্বদ্দেবযানচরো মুনে! ॥২॥
নাতপ্ততপসঃ পুংসো নামহাযজ্ঞযাজিনঃ।
নানৃতা নাস্তিকাশ্চৈব তত্র গচ্ছন্তি মুদ্গল! ॥৩॥
ধর্ম্মাত্মানো জিতাত্মানঃ শান্তা দান্তা বিমৎসরাঃ।
দানধর্ম্মরতা মর্ত্ত্যাঃ শূরাশ্চাহবলক্ষণাঃ ॥৪॥
তত্র গচ্ছন্তি ধর্ম্মাগ্র্যং কৃত্বা শমদমাত্মকম্।
লোকান্ পুণ্যকৃতান্ ব্রহ্মন্! সদ্ভিরাচরিতান্ নৃভিঃ ॥৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স্বর্গং বর্ণয়তি—উপেতি। উর্দ্ধগ ঊর্দ্ধগমনস্থানম্। এতদেব ব্যাচষ্টে সতো ব্রহ্মণঃ পন্থা ইতি সৎপথঃ, দেবযানানি বিমানানি চরাণি যত্র স তাদৃশশ্চ ॥২॥

নেতি। পুংসঃ পুমাংসঃ। অনৃতা বাচি কর্ম্মণি চ মিথ্যাপরায়ণাঃ ॥৩॥

কে গচ্ছন্তীত্যাহ—ধর্ম্মেতি। আহবে সম্মুখযুদ্ধে লক্ষণং মরণদর্শনং যেষাং তে, "রণে চাভিমুখো হতঃ" ইত্যেকবাক্যত্বাৎ। ধর্ম্মাগ্র্যং ধর্ম্মশ্রেষ্ঠম্ ॥৪—৫॥

ভারতভাবদীপঃ

মহর্ষে ইতি। বিমৃশসি শুভমশুভং বেতি বিচারয়সি ॥১॥ স্বর্লোকঃ সুখলোকঃ। "যন্ন দুঃখেন সংভিন্নং ন চ গ্রস্তমনন্তরম্। অভিলাষোপনীতং যত্তৎসুখং স্বঃপদাস্পদম্ ॥" ইতি শ্রুতিঃ। তৎপ্রধানত্বাল্লোকোঽপি স্বঃশব্দবাচ্যঃ। ঊর্দ্ধং গগনাদিত্যূর্দ্ধগঃ, সৎপথো ব্রহ্মমার্গঃ ক্রমমুক্তিস্থানমিত্যর্থঃ। দেবযানেন মার্গেণ অর্চ্চিরাদিপর্ব্ববতা চরন্ত্যস্মিন্নিতি দেবযানচরঃ ॥২॥

দেবদূত বলিল—"মহর্ষি! আপনার বুদ্ধিটা প্রশংসনীয়; কারণ, যে আপনি উত্তম ও সকলের আদরণীয় উপস্থিত স্বর্গসুখের বিষয়েও অনভিজ্ঞের ন্যায় বিবেচনা করিতেছেন ॥১॥

মুনি! যাহার নাম স্বর্গ; সে লোক ঐ উপরে রহিয়াছে; উহা ঊর্দ্ধগমনের স্থান, অর্থাৎ ব্রহ্মলাভের পথ এবং সর্ব্বদাই ওখানে দেবযান সকল বিচরণ করে ॥২॥

মুদ্গলমুনি! যাহারা তপস্যা বা মহাযজ্ঞ না করিয়াছে, তাহারা এবং মিথ্যাপরায়ণ ও নাস্তিক লোকেরা সেখানে যাইতে পারে না ॥৩॥

ধার্ম্মিক, চিত্তজয়ী, জ্ঞানেন্দ্রিয়জয়ী, কর্ম্মেন্দ্রিয়জয়ী, বিদ্বেষবিহীন ও দাননিরত লোকেরা এবং সম্মুখযুদ্ধনিহত বীরেরা সেখানে যাইতে পারেন। আর, ব্রাহ্মণ! সকলেই শম ও দমস্বরূপ শ্রেষ্ঠ ধর্ম্ম করিয়া সজ্জনের আচরিত যে কোন পুণ্যলোক লাভ করিতে পারে ॥৪—৫॥

দেবাঃ সাধ্যাস্তথা বিশ্বে তথৈব চ মহর্ষয়ঃ।
যামা ধামাশ্চ মৌদ্‌গল্য! গন্ধর্ব্বাপ্সরসস্তথা ॥৬॥
এষাং দেবনিকায়ানাং পৃথক্ পৃথগনেকশঃ।
ভাস্বন্তঃ কামসম্পন্না লোকাস্তেজোময়াঃ শুভাঃ ॥৭॥ (যুগ্মকম্)
ত্রয়স্ত্রিংশৎ সহস্রাণি যোজনানি হিরণ্ময়ঃ।
মেরুঃ পর্ব্বতরাড্ যত্র দেবোদ্যানানি মুদ্গল! ॥৮॥
নন্দনাদীনি পুণ্যানি বিহারাঃ পুণ্যকর্ম্মণাম্।
ন ক্ষুৎপিপাসে ন গ্লানির্ন শীতোষ্ণে ভয়ং তথা ॥৯॥ (যুগ্মকম্)
বীভৎসমশুভং বাপি তত্র কিঞ্চিন্ন বিদ্যতে।
মনোজ্ঞাঃ সর্ব্বতো গন্ধাঃ সুখস্পর্শাশ্চ সর্ব্বশঃ ॥১০॥
শব্দাঃ শ্রুতিমনোগ্রাহ্যাঃ সর্ব্বতস্তত্র বৈ মুনে!।
ন শোকো ন জরা তত্র নায়াসপরিদেবনে ॥১১॥

ভারতকৌমুদী

দেবা ইতি। বিশ্বে সর্ব্বে। যামা ধামাশ্চ তদাখ্যা দেবযোনিবিশেষাঃ। মৌদ্‌গল্যেতি স্বার্থে যণ্। দেবনিকায়ানাং দেবসমূহানাম্। লোকা নিবাসদেশা বর্ত্তন্তে ॥৬—৭॥

ত্রয় ইতি। ত্রয়স্ত্রিংশৎ সহস্রাণি যোজনানি ব্যাপ্য ইত্যর্থঃ, হিরণ্ময়ঃ স্বর্ণময়ঃ। যত্র পুণ্যকর্ম্মণাং বিহারা বিহরণস্থানভূতানি নন্দনাদীনি পুণ্যানি দেবোদ্যানানি বর্ত্তন্তে ॥৮—৯॥

বীভৎসমিতি। বীভৎসং বিষ্ঠাদি, অশুভং শবাদি। সুখস্পর্শা বায়ব ইতি শেষঃ ॥১০॥

শব্দা ইতি। শ্রুতিমনাংসি গ্রাহ্যাণি আকৃষ্যাণি যৈস্তে। আয়াসপরিদেবনে শ্রমবিলাপৌ ॥১১॥

ভারতভাবদীপঃ

পুংসঃ পুমাংসঃ ॥৩—৪॥ ধর্ম্মাগ্র্যং ধর্ম্মশ্রেষ্ঠং যোগম্ ॥৫॥ যামা ধামাশ্চ গণবিশেষাঃ ॥৬॥ দেবানাং নিকায়া আলয়া যেষু তেষাং দেবনিকায়ানাম্ ॥৭॥ ত্রয়স্ত্রিংশৎ সহস্রাণি যোজনা-

---

মুদ্‌গলমুনি! যে সকল দেবতা, সাধ্য, দেবর্ষি, যাম, ধাম ও অপ্সরা আছেন, ইঁহাদের পৃথক্ পৃথক্ অনেক তেজোময় ও মঙ্গলময় লোক আছে; সে সকল লোকে সর্ব্বদাই অভীষ্ট বস্তু লাভ করা যায় ॥৬—৭॥

মুদ্‌গলমুনি! স্বর্ণময় পর্ব্বতরাজ সুমেরু তেত্রিশ হাজার যোজন ব্যাপিয়া রহিয়াছে; যাহার উপরে ধার্ম্মিকদিগের বিহারস্থান পুণ্যময় নন্দনপ্রভৃতি বহুতর দেবোদ্যান বিরাজ করিতেছে এবং যেখানে ক্ষুধা, পিপাসা, গ্লানি, শীত, গ্রীষ্ম ও ভয় নাই ॥৮—৯॥

আর সেখানে ঘৃণাজনক বা অমঙ্গলজনক কিছুই নাই এবং সে স্থানের সকল গন্ধই মনোহর ও সমস্ত বায়ুই সুখস্পর্শ ॥১০॥

ঈদৃশঃ স মুনে ! লোকঃ স্বকর্ম্মফলহেতুকঃ ।
সুকৃতৈস্তত্র পুরুষাঃ সংভবন্ত্যাত্মকর্ম্মভিঃ ॥১২॥
তৈজসানি শরীরাণি ভবন্ত্যত্রোপপদ্যতাম্ ।
কর্ম্মজান্যেব মৌদ্গল্য ! ন মাতৃপিতৃজান্যুত ॥১৩॥
ন সংস্বেদো ন দৌর্গন্ধ্যং পুরীষং মূত্রমেব বা ।
তেষাঞ্চ ন রজো বস্ত্রং বাধতে তত্র বৈ মুনে ! ॥১৪॥
ন ম্লায়ন্তি স্রজস্তেষাং দিব্যগন্ধা মনোরমাঃ ।
সংযুজ্যন্তে বিমানৈশ্চ ব্রহ্মন্নেবংবিধৈশ্চ তে ॥১৫॥
ঈর্ষ্যাশোকক্লমাপেতা মোহমাৎসর্য্যবর্জ্জিতাঃ ।
সুখং স্বর্গজিতস্তত্র বর্ত্তয়ন্তে মহামুনে ! ॥১৬॥
তেষাং তথাবিধানান্তু লোকানাং মুনিপুঙ্গব ! ।
উপর্য্যুপরি লোকস্য লোকা দিব্যগুণান্বিতাঃ ॥১৭॥

ভারতকৌমুদী

ঈদৃশ ইতি। স্বকর্ম্মফলং দেবকর্ম্মফলং ধর্ম্ম এব হেতুর্যস্য সঃ। সম্ভবন্তি গতাঃ ॥১২॥
তৈজসানীতি। উপপদ্যতাম্ উপপদ্যমানানাং গচ্ছতাম্। উতশব্দঃ পাদপূরণে ॥১৩॥
নেতি। সংস্বেদো ঘর্ম্মঃ। তৈজসশরীরত্বাদেব ন সংস্বেদাদয় ইতি ভাবঃ ॥১৪॥
নেতি। সংযুজ্যন্তে আরোহণায় মিলিতা ভবন্তি। এবংবিধৈরিত্যঙ্গুল্যা স্বানীতবিমান-প্রদর্শনম্ ॥১৫॥
ঈর্ষ্যেতি। স্বর্গজিতো লব্ধস্বর্গাঃ, সুখং যথা স্যাত্তথা বর্ত্তয়ন্তে জীবনং ধারয়ন্তি ॥১৬॥
তেষামিতি। লোকানাং জনানাং দেবানামিতি যাবৎ। লোকস্য স্বর্গস্য ॥১৭॥

মুনি ! সেখানে সকল শব্দই শ্রুতিমধুর ও হৃদয়গ্রাহী এবং সেখানে শোক, জরা, শ্রম ও বিলাপ নাই ॥১১॥

মুনি ! সেই স্বর্গলোক দেবগণের কর্ম্মফলে এইরূপ হইয়াছে ; সুতরাং মানুষও আপন পুণ্যের বলেই সেখানে যাইয়া থাকে ॥১২॥

মুদ্গল ! স্বর্গগত লোকদিগের শরীরগুলি তেজোময় ও কর্ম্মজাত ; কিন্তু মাতৃ-পিতৃজাত নহে ॥১৩॥

অতএব মুনি ! সেখানে ঘর্ম্ম, দুর্গন্ধ, বিষ্ঠা বা মূত্র নাই এবং স্বর্গবাসীদের বস্ত্র ধূলিতে মলিন হয় না ॥১৪॥

ব্রাহ্মণ ! তাঁহাদের দিব্যসৌরভসম্পন্ন ও মনোহর পুষ্পমালা সকল মলিন হয় না এবং তাঁহারা এইরূপ বিমানেই আরোহণ করিয়া থাকেন ॥১৫॥

মহর্ষি ! স্বর্গবাসীদের ঈর্ষ্যা, শোক, ক্লান্তি, মোহ বা মাৎসর্য্য নাই ; সুতরাং তাঁহারা সেখানে সুখে জীবন যাপন করেন ॥১৬॥

পরতো ব্রহ্মণস্তস্য লোকস্তেজোময়ঃ শুভঃ।
যত্র যান্ত্যৃষয়ো ব্রহ্মন্! পূতাঃ স্বৈঃ কর্ম্মভিঃ শুভৈঃ ॥১৮॥
ঋভবো নাম তত্রান্যে দেবানামপি দেবতাঃ।
তেষাং লোকাঃ পরতরে তান্ যজন্তীহ দেবতাঃ ॥১৯॥
স্বয়ম্প্রভাস্তে ভাস্বন্তো লোকাঃ কামদুঘাঃ পরে।
ন তেষাং স্ত্রীকৃতস্তাপো ন লোকৈশ্বর্য্যমৎসরঃ ॥২০॥
ন বর্ত্তয়ন্ত্যাহুতিভিস্তে নাপ্যমৃতভোজনাঃ।
তথা দিব্যশরীরাস্তে ন চ বিগ্রহমূর্ত্তয়ঃ ॥২১॥
ন সুখে সুখকামাস্তে দেবদেবাঃ সনাতনাঃ।
ন কল্পপরিবর্ত্তেষু পরিবর্ত্তন্তি তে তথা ॥২২॥

---

ভারতকৌমুদী

পরত ইতি। তস্য দেবলোকস্য, পরত উপরি, ব্রহ্মণো লোকো বর্ত্ততে ॥১৮॥
ঋভব ইতি। লোকা বাসদেশাঃ, পরতরে ব্রহ্মলোকমধ্যেঽপ্যুত্তমস্থানে বর্ত্তন্তে ॥১৯॥
স্বয়মিতি। কামদুঘা ইষ্টদাতারঃ। লোকৈশ্বর্য্যে পরসম্পদি মৎসরো নাস্তি ॥২০॥
নেতি। বিগ্রহস্থ ইতি বিগ্রহা ইন্দ্রিয়গ্রাহ্যা মূর্ত্তয়ো যেষাং তে তাদৃশা ন ॥২১॥
নেতি। সুখে সুখভোগসম্ভবেঽপি। সনাতনা নিত্যাঃ। অতএব নেত্যাদি ॥২২॥

মুনিশ্রেষ্ঠ! সেইরূপ দেবলোকের উপরে উপরে আরও কতকগুলি দিব্যগুণ-সম্পন্ন লোক আছে ॥১৭॥

ব্রাহ্মণ! সেই লোকগুলিরও উপরে তেজোময় ও মঙ্গলময় ব্রহ্মলোক রহিয়াছে; যেখানে ঋষিরা আপন আপন শুভকর্ম্মে পবিত্র হইয়া গমন করিয়া থাকেন ॥১৮॥

'ঋভু'-নামে আর কতকগুলি লোক আছেন, তাঁহারা দেবতাদেরও দেবতা এবং তাঁহারা ব্রহ্মলোকের মধ্যেও অত্যন্ত উত্তমস্থানে বাস করেন; আর দেবতারা তাঁহাদের পূজা করেন ॥১৯॥

সেই ঋভুগণ এমনই তেজস্বী যে, তাঁহারা আপনাদের তেজেই আলোকিত থাকেন এবং সকলেরই অভীষ্ট পূরণ করেন; আর তাঁহাদের স্ত্রীকৃত দুঃখ বা পরশ্রীকাতরতা নাই ॥২০॥

এবং তাঁহারা অন্যের আহুতিদ্বারা জীবন ধারণ করেন না কিংবা অমৃত পান করেন না; আর তাঁহাদের দিব্য শরীর, সে শরীরগুলি আবার কোন ইন্দ্রিয়গ্রাহ্য হয় না ॥২১॥

---

(১৮) পুরস্তাদ্ব্রাহ্মণাস্তত্র লোকাস্তেজোময়াঃ শুভাঃ—বা ব কা, পুরস্তাদ্ব্রহ্মণস্তত্র—পি।
(১৯) ধাতারো নাম—পি।

জরা মৃত্যুঃ কুতস্তেষাং হর্ষঃ প্রীতিঃ সুখং ন চ।
ন দুঃখং ন সুখং বাপি রাগদ্বেষৌ কুতো মুনে!॥২৩॥
দেবানামপি মৌদ্‌গল্য! কাঙ্ক্ষিতা সা পরা গতিঃ।
দুষ্প্রাপা পরমা সিদ্ধিরগম্যা কামগোচরৈঃ॥২৪॥
ত্রয়স্ত্রিংশদিমে দেবা যেষাং লোকা মনীষিভিঃ।
গম্যন্তে নিয়মৈঃ শ্রেষ্ঠৈর্দানৈর্বা বিধিপূর্ব্বকৈঃ॥২৫॥
সেয়ং দানকৃতা ব্যুষ্টিরনুপ্রাপ্তা সুখং ত্বয়া।
তাং ভুঙ্ক্ষ্ব সুকৃতৈর্লব্ধাং তপসা দ্যোতিতপ্রভঃ॥২৬॥
এতৎ স্বর্গসুখং স্বর্গ-লোকা নানাবিধাস্তথা।
গুণাঃ স্বর্গস্য প্রোক্তাস্তে দোষানপি নিবোধ মে॥২৭॥

ভারতকৌমুদী

জরেতি। সুখং দেববৎ প্রাক্তনকর্ম্মজসুখম্, পুনঃ সুখং মনুষ্যাদিবদধুনাতনকর্ম্মসুখম্॥২৩॥
দেবানামিতি। গতিরবস্থা। অগম্যা অলভ্যা, কামগোচরৈঃ কামিভির্জনৈঃ॥২৪॥
অথ কিয়ৎসংখ্যকা ইম ইত্যাহ—ত্রয় ইতি। ইমে ঋভবো নাম॥২৫॥
সেতি। সা ঋভুসম্বন্ধিনী। ব্যুষ্টিঃ সমৃদ্ধিঃ, "ব্যুষ্টিঃ স্তুতিফলর্দ্ধিষু" ইতি হেমচন্দ্রঃ॥২৬॥

ভারতভাবদীপঃ

ম্যুপরি পরিধিরিত্যর্থঃ, উচ্ছ্রায়স্য চতুরশীতিসহস্রং মানমিতি জম্বুখণ্ডে বক্ষ্যমাণত্বাৎ॥৮—১২॥ উপপ্লুতামুপগচ্ছতাম্॥১৩—১৪॥ এবংবিধৈরিতি দৃশ্যমানপ্রদর্শনম্॥১৫—২৫॥ ব্যুষ্টিঃ

দেবতাদেরও দেবতা এবং সনাতন সেই ঋভুগণ সুখভোগের সম্ভাবনা থকিলেও সুখকামনা করেন না কিংবা কল্পপরিবর্ত্তনের সময়েও পরিবর্ত্তিত হন না॥২২॥

মুনি! সেই ঋভুগণের জরা, মৃত্যু, হর্ষ, প্রীতি, প্রাক্তনকর্ম্মজনিত সুখ, ঐহিক-কর্ম্মজনিত সুখ, দুঃখ, রাগ বা দ্বেষ ইহার কোনটাই নাই॥২৩॥

মুদ্গলমুনি! দেবতারাও ঋভুগণের সেই পরম অবস্থার কামনা করেন এবং তাঁহাদের সেই দুর্লভ সিদ্ধি কামী লোকেরা লাভ করিতে পারে না॥২৪॥

এই ঋভুরা সংখ্যায় তেত্রিশ জন; যাঁহাদের লোক—জ্ঞানীরা উত্তম নিয়ম ও যথাবিহিত দান করিয়া লাভ করিয়া থাকেন॥২৫॥

মহর্ষি! আপনি দানদ্বারা অনায়াসে সেই ঋভুদের সম্পদ লাভ করিয়াছেন; সুতরাং আপনি এখন তপঃপ্রভাবে আলোকিত থাকিয়া সেই পুণ্যলব্ধ সম্পদ্ ভোগ করুন॥২৬॥

(২৪) দেবতানাঞ্চ মৌদ্‌গল্য!—বা ব কা নি। (২৬)...অনুপ্রাপ্তা সুখাবহা—পি। (২৭) এতৎ স্বর্গসুখং বিপ্র!—বা ব কা।

কৃতস্য কর্ম্মণস্তত্র ভুজ্যতে যৎ ফলং দিবি।
ন চান্যৎ ক্রিয়তে কর্ম্ম মূলচ্ছেদেন ভুজ্যতে ॥২৮॥
সোঽত্র দোষো মম মতস্তস্যান্তে পতনঞ্চ যৎ।
সুখব্যাপ্তমনস্কানাং পতনং যচ্চ মুদ্গল ! ॥২৯॥
অসন্তোষঃ পরীতাপো দৃষ্ট্বা দীপ্ততরাঃ শ্রিয়ঃ।
যদ্ভবত্যবরে স্থানে স্থিতানাং তৎ সুদুষ্করম ॥৩০॥
সংজ্ঞামোহশ্চ পততাং রজসা চ প্রধর্ষণম্।
প্রম্লানেষু চ মাল্যেষু ততঃ পিপতিষোর্ভয়ম্ ॥৩১॥
আব্রহ্মভবনাদেতে দোষা মৌদ্গল্য ! দারুণাঃ।
নাকলোকে সুকৃতিনাং গুণাস্ত্বযুতশো নৃণাম্ ॥৩২॥
অয়ন্ত্বন্যো গুণঃ শ্রেষ্ঠশ্চ্যুতানাং স্বর্গতো মুনে ! ।
শুভানুশয়যোগেন মনুষ্যেষূপজায়তে ॥৩৩॥

ভারতকৌমুদী

এতদিতি। নিবোধ শৃণু। শ্রুত্বা চ যথেচ্ছং বিধেহীতি ভাবঃ ॥২৭॥
কৃতস্যেতি। তন্মূলচ্ছেদেনৈব ভুজ্যতে, ভোগেন ক্রমশঃ কর্ম্মক্ষয়াদিত্যাশয়ঃ ॥২৮॥
স ইতি। একং জ্ঞানপূর্ব্বকং পতনম্, অন্যচ্চাজ্ঞানপূর্ব্বকমিতি ভেদঃ ॥২৯॥
অসন্তোষ ইতি। শ্রিয়ঃ পরসম্পদঃ। অবরে ব্রহ্মলোকাপেক্ষয়া নিকৃষ্টে স্বর্গে ॥৩০॥
সংজ্ঞেতি। সংজ্ঞামোহো বুদ্ধিভ্রমঃ, প্রধর্ষণমাক্রমণম্ ॥৩১॥
আব্রহ্মেতি। আ ব্রহ্মভবনাৎ ব্রহ্মলোকাদারভ্য। নাকলোকে স্বর্গলোকে ॥৩২॥

মুনি ! এই স্বর্গসুখ, নানাবিধ স্বর্গলোক এবং স্বর্গের গুণের কথা আপনার নিকট বলিলাম ; এখন আপনি আমার নিকট স্বর্গের দোষও শ্রবণ করুন ॥২৭॥

সেখানে কৃতকর্ম্মের যে ফলভোগ করা হয়, তাহা মূলচ্ছেদ করিয়াই করা হয় ; কিন্তু নূতন অন্য কোন কর্ম্ম করা হয় না ॥২৮॥

মুদ্গলমুনি ! কর্ম্মক্ষয়ের পরে জ্ঞাতভাবে যে পতন হয় এবং সুখভোগ করিবার সময়ে অজ্ঞাতভাবে যে পতন হয়, আমারমতে তাহাই স্বর্গের দোষ ॥২৯॥

পরের উজ্জ্বল সম্পদ্ দেখিয়া স্বর্গবাসী লোকদিগের যে অসন্তোষ ও পরিতাপ জন্মে, সেটা গুরুতর দোষ ॥৩০॥

কণ্ঠের মালা মলিন হইতে লাগিলেই স্বর্গ হইতে পতনের সম্ভাবনা জন্মে, তখন বুদ্ধির ভ্রম ও রজোগুণের আক্রমণ হয়, তৎপরে ভয় জন্মে ॥৩১॥

মুদ্গলমুনি ! ব্রহ্মলোক হইতে সকল স্বর্গেই এই সকল দারুণ দোষ রহিয়াছে ; তবে পুণ্যবান্ লোকদিগের স্বর্গে গুণও বহুতরই আছে ॥৩২॥

তত্রাপি স মহাভাগঃ সুখভাগভিজায়তে।
ন চেৎ সংবুধ্যতে তত্র গচ্ছত্যধমতাং ততঃ ॥৩৪॥
ইহ যৎ ক্রিয়তে কর্ম্ম তৎ পরত্রোপভুজ্যতে।
কর্ম্মভূমিরিয়ং ব্রহ্মন্! ফলভূমিরসৌ মতা ॥৩৫॥
এতত্তে সর্ব্বমাখ্যাতং যন্মাং পৃচ্ছসি মুদ্গল!।
ভবানুকম্পয়া সাধো! সাধু গচ্ছাম মা চিরম্ ॥৩৬॥

ব্যাস উবাচ।

এতচ্ছ্রুত্বা তু মৌদ্গল্যো বাক্যং বিমমৃশে ধিয়া।
বিমৃশ্য চ মুনিশ্রেষ্ঠো দেবদূতমুবাচ হ ॥৩৭॥
দেবদূত! নমস্তেঽস্তু গচ্ছ তাত! যথাসুখম্।
মহাদোষেণ মে কার্য্যং ন স্বর্গেণ সুখেন বা ॥৩৮॥

ভারতকৌমুদী

অয়মিতি। শুভানুশয়যোগেন অবশিষ্টশুভাদৃষ্টসম্বন্ধেন ॥৩৩॥

তত্রেতি। সংবুধ্যতে ধর্ম্মজ্ঞানী ভবতি, ততস্তদা অধমতাম্ অধমযোনিতাম্ ॥৩৪॥

ইহেতি। ইয়ং পৃথিবী, অসৌ স্বর্গঃ, ফলভূমিঃ কর্ম্মফলভোগস্থানম্ ॥৩৫॥

এতদিতি। ত্বয়া সার্দ্ধং গমনমেব সাধু গমনমিতি ভাবঃ। মা চিরং বিলম্বং কুরু ॥৩৬॥

এতদিতি। এতদ্বাক্যং শ্রুত্বেতি সম্বন্ধঃ। বিমমৃশে স্বর্গে গন্তব্যং ন বেতি বিচারিতবান্ ॥৩৭॥

দেবেতি। মহান্ দোষো যত্র তেন। সুখেন স্বর্গীয়েণ ॥৩৮॥

মুনি! স্বর্গভ্রষ্ট লোকদিগের এই একটা শ্রেষ্ঠ গুণ যে, স্বর্গভ্রষ্ট লোক পূর্ব্ব শুভাদৃষ্টের সম্বন্ধবশতঃ মনুষ্যযোনিতেই জন্মগ্রহণ করে ॥৩৩॥

তাহাতেও সে মহাত্মা সুখীই হয়; তবে যদি তখন ধর্ম্মজ্ঞান লাভ না করে, তাহা হইলে ক্রমিক অধমযোনিতে গমন করে ॥৩৪॥

ইহলোকে যে কর্ম্ম করা হয়, পরলোকে তাহার ফল ভোগ হয়; সুতরাং ব্রাহ্মণ! এইটা কর্ম্মভূমি, আর ঐটা (স্বর্গ) ফলভোগভূমি ॥৩৫॥

মুদ্গলমুনি! আপনি আমাকে যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন, এই আমি আপনার নিকট সে সমস্তই বলিলাম। এখন আপনার কৃপায় আমরা আপনার সহিত সুখেই যাইব; আপনি আর বিলম্ব করিবেন না" ॥৩৬॥

বেদব্যাস বলিলেন—"দেবদূতের এই সকল বাক্য শুনিয়া মুনিশ্রেষ্ঠ মুদ্গল মনে মনে বিবেচনা করিলেন এবং বিবেচনা করিয়া দেবদূতকে কহিলেন—॥৩৭॥

(৩৪)...ন চেৎ সংবধ্যতে তত্র গচ্ছত্যধমতাং পুনঃ [illegible]।

পতনান্তে মহদ্দুঃখং পরিতাপঃ সুদারুণঃ।
স্বর্গভাজঃ পতন্তীহ তস্মাৎ স্বর্গং ন কাময়ে ॥৩৯॥
যত্র গত্বা ন শোচন্তি ন ব্যথন্তি চলন্তি বা।
তদহং স্থানমত্যন্তং মার্গয়িষ্যামি কেবলম্ ॥৪০॥
ইত্যুক্ত্বা স মুনির্বাক্যং দেবদূতং বিসৃজ্য তম্।
শিলোঞ্ছবৃত্তির্ধর্ম্মাত্মা শমমাতিষ্ঠদুত্তমম্ ॥৪১॥
তুল্যনিন্দাস্তুতির্ভূত্বা সমলোষ্ট্রাশ্মকাঞ্চনঃ।
জ্ঞানযোগেন শুদ্ধেন ধ্যাননিত্যো বভূব হ ॥৪২॥
ধ্যানযোগাদ্বলং লব্ধ্বা প্রাপ্য বুদ্ধিমনুত্তমাম্।
জগাম শাশ্বতীং সিদ্ধিং পরাং নির্ব্বাণলক্ষণাম্ ॥৪৩॥

ভারতকৌমুদী

অথ কোঽসৌ দোষ ইতি দেবদূতোক্তমেবানুবদতি—পতনেতি। পতনান্তে স্বর্গাৎ ॥৩৯॥
যত্রেতি। ন চলন্তি বা ততো ন বা পতন্তি। অত্যন্তং নিত্যম্, কেবলং কৈবল্যাখ্যম্ ॥৪০॥
ইতীতি। শিলোঞ্ছৌ প্রাগ্ ব্যাখ্যাতৌ। শমং জ্ঞানেন্দ্রিয়নিরোধং যোগমিত্যর্থঃ ॥৪১॥
তুল্যেতি। অশ্মানো মণয়ঃ। ধ্যানং নিত্যং যস্য স নিত্যধ্যায়ীতি তাৎপর্য্যম্ ॥৪২॥
ধ্যানেতি। বলম্ আত্মানাত্মবিবেকশক্তিম্, অনুত্তমাং বুদ্ধিং তত্ত্বজ্ঞানম্ ॥৪৩॥

"দেবদূত! তোমাকে নমস্কার করি, বৎস! তুমি যথাসুখে গমন কর। কেন না, গুরুতরদোষযুক্ত স্বর্গ বা স্বর্গীয় সুখদ্বারা আমার প্রয়োজন নাই ॥৩৮॥

কারণ, স্বর্গবাসীরা ভূতলে পতিত হইয়া থাকেন এবং পতনের পরে তাঁহাদের গুরুতর দুঃখ ও অতিদারুণ পরিতাপ জন্মে; অতএব সে স্বর্গ আমি কামনা করি না ॥৩৯॥

মানুষ যে স্থানে যাইয়া শোক করে না, দুঃখ পায় না এবং পতিতও হয় না, আমি সেই 'কৈবল্য'-নামক নিত্য স্থানের অন্বেষণ করিব" ॥৪০॥

এই কথা বলিয়া ধর্ম্মাত্মা মুদ্গলমুনি দেবদূতকে বিদায় দিয়া সেই শিলোঞ্ছবৃত্তি-দ্বারাই জীবিকানির্ব্বাহ করিতে থাকিয়া উত্তম যোগ অবলম্বন করিলেন ॥৪১॥

তখন তিনি নিন্দা ও প্রশংসাকে সমান জ্ঞান করিতেন এবং লোষ্ট্র, মণি ও কাঞ্চনকে তুল্যমূল্য মনে করিতেন, এইভাবে বিশুদ্ধ-জ্ঞানযোগ অবলম্বনপূর্ব্বক সর্ব্বদা পরমাত্মচিন্তায় নিবিষ্ট হইলেন ॥৪২॥

ক্রমে মুদ্গলমুনি সেই ধ্যানযোগের প্রভাবে বিবেকশক্তি প্রাপ্ত হইয়া,

(৩৯)...স্বর্গভাজ-চরন্তীহ—বা ব কা, ...স্বার্গভাজশ্চ্যবন্তীহ—পি। (৪২) ইতঃ পরং যাবন্তি পুস্তকানি পর্য্যালোচ্যন্তে, তাবৎস্ব এব পাঠভেদা দৃশ্যন্তে।

তস্মাত্ত্বমপি কৌন্তেয়! ন শোকং কর্ত্তুমর্হসি।
রাজ্যাৎ স্ফীতাৎ পরিভ্রষ্টস্তপসা তদবাপ্স্যসি ॥৪৪॥
সুখস্যানন্তরং দুঃখং দুঃখস্যানন্তরং সুখম্।
পর্য্যায়েণোপসর্পন্তে নরং নেমিমরা ইব ॥৪৫॥
পিতৃপৈতামহং রাজ্যং প্রাপ্স্যস্যমিতবিক্রম!।
বর্ষাত্ত্রয়োদশাদূর্দ্ধং ব্যেতু তে মানসো জ্বরঃ ॥৪৬॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্ত্বা স ভগবান্ ব্যাসঃ পাণ্ডবনন্দনম্।
জগাম তপসে ধীমান্ পুনরেবাশ্রমং প্রতি ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি ব্রীহিদ্রৌণিকে মুদ্গলদেবদূতসংবাদে ষোড়শাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

ইদানীং প্রস্তুতমুত্থাপয়তি—তস্মাদিতি। তপসঃ সর্ব্বসাধকত্বাদিত্যর্থঃ। স্ফীতাদ্বিস্তৃতাৎ ॥৪৪॥

সুখস্যেতি। নেমিং চক্রপ্রান্তম্, অরা নাভিসংলগ্নতির্য্যক্কাষ্ঠানি ॥৪৫॥

পিত্রিতি। ব্যেতু অপগচ্ছতু, জ্বরো রাজ্যনাশাদিনিবন্ধনঃ সন্তাপঃ ॥৪৬॥

এবমিতি। পাণ্ডবশ্চাসৌ নন্দনঃ সর্ব্বেষামেবানন্দজনকশ্চেতি তং যুধিষ্ঠিরম্ ॥৪৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি ব্রীহিদ্রৌণিকে ষোড়শাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

আবার তাহার প্রভাবে সর্ব্বোৎকৃষ্ট তত্ত্বজ্ঞান লাভ করিয়া, নির্ব্বাণমুক্তিস্বরূপ চিরস্থায়িনী পরম সিদ্ধি লাভ করিয়াছিলেন ॥৪৩॥

অতএব কুন্তীনন্দন! তুমিও শোক করিতে পার না। কারণ, তুমি বিস্তৃত রাজ্য হইতে বিচ্যুত হইয়া থাকিলেও তপস্যার প্রভাবে পুনরায় তাহা লাভ করিবে ॥৪৪॥

রথচক্রের মধ্যস্থিত তির্য্যক্ কাষ্ঠ সকল যেমন (দৃষ্টিপথবর্ত্তী) চক্রপ্রান্তের নিকট পর্য্যায়ক্রমে উপস্থিত হয়, তেমন সুখের পর দুঃখ, আবার দুঃখের পর সুখ মানুষের নিকট পর্য্যায়ক্রমে উপস্থিত হয় ॥৪৫॥

অমিতবিক্রম যুধিষ্ঠির! (বনবাস আরম্ভ অবধি) ত্রয়োদশ বৎসরের পর তুমি পুনরায় পৈতৃক রাজ্য লাভ করিবে; সুতরাং তোমার মনের সন্তাপ দূরীভূত হউক” ॥৪৬॥

* '...ত্রিপঞ্চাশদধিকদ্বিশততমঃ...'—পি, '...ষষ্ট্যধিকদ্বিশততমঃ...'—বা ব, '...একষষ্ট্যধিকদ্বিশততমঃ...'—কা, '...দ্বিষষ্ট্যধিকদ্বিশততমঃ...'—নি।

( ১৭। দ্রৌপদীহরণপর্ব্ব। )

# সপ্তদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

জনমেজয় উবাচ।

বসৎস্বেবং বনে তেষু পাণ্ডবেষু মহাত্মসু।
রমমাণেষু চিত্রাভিঃ কথাভির্মুনিভিঃ সহ ॥১॥
সূর্য্যদত্তাক্ষয়ান্নেন কৃষ্ণায়া ভোজনাবধি।
ব্রাহ্মণাংস্তর্প্যমাণেষু যে চান্নার্থমুপাগতাঃ।
আরণ্যানাং মৃগাণাঞ্চ মাংসৈর্নানাবিধৈরপি ॥২॥
ধার্ত্তরাষ্ট্রা দুরাত্মানঃ সর্ব্বে দুর্য্যোধনাদয়ঃ।
কথং তেম্বন্ববর্ত্তন্ত পাপাচারা মহামুনে! ॥৩॥
দুঃশাসনস্য কর্ণস্য শকুনেশ্চ মতে স্থিতাঃ।
এতদাচক্ষ্ব ভগবন্! বৈশম্পায়ন! পৃচ্ছতঃ ॥৪॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

বৎসম্বিতি। রমমাণেষু আমোদমানেষু। কৃষ্ণায়া দ্রৌপদ্যাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ। অন্ববর্ত্তন্ত ব্যবাহরন্। আচক্ষ্ব ব্রূহি, পৃচ্ছতো মম সমীপে ॥১—৪॥

ভারতভাবদীপঃ

সম্পত্তিঃ ॥২৬–৪২॥ বলং পরবৈরাগ্যম্, বুদ্ধিং জ্ঞানম্ ॥৪৩—৪৪॥ নেমিং চক্রধারাম্, অরাঃ নাভিনেমিসন্ধানদারূণি ॥৪৫—৪৭॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষোড়শাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২১৬॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—জ্ঞানী ভগবান্ বেদব্যাস যুধিষ্ঠিরকে এইরূপ বলিয়া তপস্যা করিবার জন্য পুনরায় আশ্রমের দিকেই গমন করিলেন ॥৪৭॥

—:*:—

জনমেজয় বলিলেন—"মহর্ষি! ভগবন্! বৈশম্পায়ন! আমি জিজ্ঞাসা করিতেছি যে, মহাত্মা পাণ্ডবেরা যখন কাম্যকবনে থাকিয়া মুনিদের সহিত নানাবিধ আলাপে আনন্দ অনুভব করিতেন এবং দ্রৌপদীর ভোজন হইয়া যাওয়া পর্য্যন্ত—যাহারা অন্নের জন্য আসিত, তাহাদিগকে ও ব্রাহ্মণগণকে সূর্য্যদত্ত অক্ষয় অন্নদ্বারা ও নানাবিধ বন্য পশুর মাংসদ্বারা পরিতৃপ্ত করিতেন,

বৈশম্পায়ন উবাচ।

শ্রুত্বা তেষাং তথা বৃত্তিং নগরে বসতামিব।
দুর্য্যোধনো মহারাজ! তেষু পাপমরোচয়ৎ ॥৫॥
তথা তৈর্নিকৃতিপ্রজ্ঞৈঃ কর্ণদুঃশাসনাদিভিঃ।
নানোপায়ৈরঘং তেষু চিন্তয়ৎসু দুরাত্মসু ॥৬॥
অভ্যাগচ্ছৎ স ধর্ম্মাত্মা তপস্বী সুমহাযশাঃ।
শিষ্যাযুতসমোপেতো দুর্ব্বাসা নাম কামতঃ ॥৭॥ (যুগ্মকম্)
তমাগতমভিপ্রেক্ষ্য মুনিং পরমকোপনম্।
দুর্য্যোধনো বিনীতাত্মা প্রশ্রয়েণ দমেন চ।
সহিতো ভ্রাতৃভিঃ শ্রীমানাতিথ্যেন ন্যমন্ত্রয়ৎ ॥৮॥
বিধিবৎ পূজয়ামাস স্বয়ং কিঙ্করবৎ স্থিতঃ।
অহানি কতিচিত্তত্র তস্থৌ স মুনিসত্তমঃ ॥৯॥

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। তথা আনন্দেন, বৃত্তিং স্থিতিম্। পাপমনিষ্টম্, অরোচয়ৎ কর্ত্তুমৈচ্ছৎ ॥৫॥

তথেতি। নিকৃতিপ্রজ্ঞৈঃ শঠবুদ্ধিভিঃ সহ। অঘমনিষ্টম্, তেষু পাণ্ডবেষু। দুরাত্মসু দুর্য্যোধনাদিষু শিষ্যাণামযুতেন সমমুপেত ইতি শিষ্যাযুতসমোপেতঃ। মকারলোপ আর্ষঃ ॥৬—৭॥

তমিতি। প্রশ্রয়েণ প্রণয়েন, দমেন অভিমানদমনেন চ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮॥

বিধিবদিতি। তত্র দুর্য্যোধনভবনে ॥৯॥

তখন কর্ণ, শকুনি ও দুঃশাসনের মতানুবর্ত্তী, দুরাত্মা ও পাপাচারী দুর্য্যোধনপ্রভৃতি ধৃতরাষ্ট্রপুত্রেরা সকলে পাণ্ডবদের প্রতি কিরূপ আচরণ করিত, তাহা বলুন" ॥১—৪॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! পাণ্ডবেরা নগরবাসীদেরই মত কাম্যকবনে আনন্দে বাস করিতেছেন, ইহা শুনিয়া দুর্য্যোধন তাঁহাদের অনিষ্টাচরণ করিবার ইচ্ছা করিলেন ॥৫॥

দুরাত্মা দুর্য্যোধনপ্রভৃতি যখন শঠবুদ্ধি কর্ণ ও দুঃশাসনপ্রভৃতির সহিত মিলিত হইয়া নানা উপায়ে পাণ্ডবগণের অনিষ্ট করিবার চিন্তা করিতেছিলেন, তখন ধর্ম্মাত্মা, তপস্বী ও অত্যন্ত যশস্বী দুর্ব্বাসামুনি অযুত শিষ্যের সহিত দুর্য্যোধনভবনে আগমন করিলেন ॥৬—৭॥

তখন সুন্দরমূর্ত্তি দুর্য্যোধন সেই অত্যন্তক্রোধী মুনিকে আগত দেখিয়া ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া, অভিমান ত্যাগ করিয়া, প্রণয়পূর্ব্বক বিনীতভাবে আতিথ্যের জন্য তাঁহাকে নিমন্ত্রণ করিলেন ॥৮॥

তঞ্চ পর্য্যচরদ্রাজা দিবারাত্রমতন্দ্রিতঃ।
দুর্য্যোধনো মহারাজ! শাপাত্তস্য বিশঙ্কিতঃ ॥১০॥
ক্ষুধিতোঽস্মি দদস্বান্নং শীঘ্রং মম নরাধিপ!।
ইত্যুক্ত্বা গচ্ছতি স্নাতুং প্রত্যাগচ্ছতি বৈ চিরাৎ ॥১১॥
ন ভোক্ষ্যাম্যদ্য মে নাস্তি ক্ষুধেত্যুক্ত্বেত্যদর্শনম্।
অকস্মাদেত্য চ ব্রূতে ভোজয়াস্মাংস্ত্বরান্বিতঃ ॥১২॥
কদাচিচ্চ নিশীথে স উত্থায় নিকৃতৌ স্থিতঃ।
পূর্ব্ববৎ কারয়িত্বান্নং ন ভুঙ্‌ক্তে গর্হয়ন্ স্ম সঃ ॥১৩॥
বর্ত্তমানে তথা তস্মিন্ যদা দুর্য্যোধনো নৃপঃ।
বিকৃতিং নৈতি ন ক্রোধং তদা তুষ্টোঽভবন্মুনিঃ।
আহ চৈনং দুরাধর্ষো বরদোঽস্মীতি ভারত! ॥১৪॥

---

ভারতকৌমুদী

তমিতি। পর্য্যচরৎ শুশ্রূষিতবান্, অতন্দ্রিতঃ অনলসঃ সন্ ॥১০॥
অথ ত্রিভিঃ শ্লোকৈর্দুর্ব্বাসসো দুর্য্যোধনপরীক্ষামাহ—ক্ষুধিত ইতি। গচ্ছতি স্ম ॥১১॥
নেতি। অদর্শনম্ এতি প্রাপ্নোতি স্ম স্থানান্তরং জগামেত্যর্থঃ ॥১২॥
কদাচিদিতি। নিকৃতৌ শাঠ্যে। গর্হয়ন্ বিনা কারণং দুর্য্যোধনমেব নিন্দন্ ॥১৩॥
বর্ত্তমান ইতি। তস্মিন্ মুনৌ। নৈতি ন প্রাপ্নোতি স্ম। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৪॥

এবং তিনি নিজেই ভৃত্যের মত থাকিয়া যথাবিধানে দুর্ব্বাসার পূজা করিলেন; মুনিশ্রেষ্ঠ দুর্ব্বাসাও কয়েক দিন সেখানে থাকিলেন ॥৯॥

মহারাজ! রাজা দুর্য্যোধন তখন দুর্ব্বাসার অভিসম্পাতের আশঙ্কা করিয়া আলস্য পরিত্যাগপূর্ব্বক দিবারাত্র তাঁহার পরিচর্য্যা করিতে লাগিলেন ॥১০॥

"রাজা! আমার ক্ষুধা হইয়াছে, সত্বর অন্নদান কর"—এই কথা বলিয়া দুর্ব্বাসা স্নান করিতে যাইতেন, অথচ অতিবিলম্বে ফিরিয়া আসিতেন ॥১১॥

"আজ আমার ক্ষুধা নাই; সুতরাং খাইব না"—এই কথা বলিয়া অদৃশ্য হইয়া যাইতেন, আবার অকস্মাৎ আসিয়া বলিতেন—"সত্বর আমাকে ভোজন করাও" ॥১২॥

কোন দিন রাত্রিদ্বিতীয়প্রহরের সময় উঠিয়া শঠতা করিবার ইচ্ছায় পূর্ব্বের মত অন্ন প্রস্তুত করাইয়া ভোজন করিতেন না, অথচ তিরস্কার করিতেন ॥১৩॥

দুর্বাসা এইরূপ আচরণ করিতে থাকিলেও যখন রাজা দুর্য্যোধন বিরক্ত বা ক্রুদ্ধ হইলেন না, তখন দুর্দ্ধর্ষ দুর্ব্বাসা তাঁহার প্রতি সন্তুষ্ট হইলেন এবং বলিলেন—"ভরতনন্দন! আমি তোমাকে বর দান করিব" ॥১৪॥

দুর্ব্বাসা উবাচ।

বরং বরয় ভদ্রং তে যত্তে মনসি বর্ত্ততে।
ময়ি প্রীতে তু যদ্ধর্ম্ম্যং নালভ্যং বিদ্যতে তব ॥১৫॥

বৈশম্পায়ন উবাচ।

এতচ্ছ্রুত্বা বচস্তস্য মহর্ষের্ভাবিতাত্মনঃ।
অমন্যত পুনর্জাতমাত্মানং স সুযোধনঃ ॥১৬॥
প্রাগেব মন্ত্রিতশ্চাসীৎ কর্ণদুঃশাসনাদিভিঃ।
যাচনীয়ং মুনেস্তুষ্টাদিতি নিশ্চিত্য দুর্ম্মতিঃ ॥১৭॥
অতিহর্ষান্বিতো রাজা বরমেনমযাচত।
শিষ্যৈঃ সহ মম ব্রহ্মন্! যথা জাতোঽতিথির্ভবান্ ॥১৮॥
অস্মৎকুলে মহারাজো জ্যেষ্ঠঃ শ্রেষ্ঠো যুধিষ্ঠিরঃ।
বনে বসতি ধর্ম্মাত্মা ভ্রাতৃভিঃ পরিবারিতঃ ॥১৯॥

ভারতকৌমুদী

বরমিতি। ধর্ম্মাদনপেতং ধর্ম্ম্যং নালভ্যম্। এতেনাধর্ম্ম্যমলভ্যমেবেতি সূচিতম্ ॥১৫॥
এতদিতি। আত্মানং পুনর্জাতমমন্যত, ইদানীং শাপদানাসম্ভবাদিতি ভাবঃ ॥১৬॥
প্রাগিতি। মন্ত্রিতো বিষয়ঃ। রাজা দুর্যোধনঃ। বনে কাম্যকনামকে। কদা

ভারতভাবদীপঃ

বসৎস্বিতি ॥১—১৪॥ ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্ ॥১৫—২৭॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২১৭॥

পরে পুনরায় দুর্ব্বাসা বলিলেন—"দুর্য্যোধন! তোমার মঙ্গল হউক, যাহা তোমার মনে আছে, সেই বর গ্রহণ কর। আমি সন্তুষ্ট হইয়াছি বলিয়া যাহা ধর্ম্ম-সঙ্গত, তাহা তোমার অপ্রাপ্য নহে" ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—সন্তুষ্টচিত্ত মহর্ষি দুর্ব্বাসার এই কথা শুনিয়া দুর্য্যোধন নিজের পুনর্জন্ম হইল বলিয়া মনে করিলেন ॥১৬॥

'মুনি সন্তুষ্ট হইলে, তাঁহার নিকট আমি এই বর প্রার্থনা করিব' এইরূপ দুর্ম্মতি দুর্য্যোধন পূর্ব্বেই কর্ণ ও দুঃশাসনপ্রভৃতির সহিত মন্ত্রণা করিয়া রাখিয়াছিলেন; সুতরাং তৎকালে তিনি অত্যন্ত আনন্দিত হইয়া এই বর প্রার্থনা করিলেন যে, "ব্রহ্মন্! আপনি যেমন শিষ্যগণের সহিত আমার অতিথি হইয়াছেন, তেমনই শিষ্যগণের সহিত আপনি মহারাজ যুধিষ্ঠিরেরও অতিথি হইবেন। কারণ, তিনি আমাদের বংশে জ্যেষ্ঠ, শ্রেষ্ঠ, ধার্ম্মিক, গুণবান্ ও সচ্চরিত্র; তিনি এখন ভ্রাতৃগণে পরিবেষ্টিত হইয়া কাম্যকবনে বাস করিতেছেন। আর, আপনার যদি আমার উপরে অনুগ্রহ হইয়া থাকে, তবে রাজপুত্রী,

গুণবান্ শীলসম্পন্নস্তস্য ত্বমতিথির্ভব।
যদা চ রাজপুত্রী সা সুকুমারী যশস্বিনী ॥২০॥
ভোজয়িত্বা দ্বিজান্ সর্ব্বান্ পতীংশ্চ বরবর্ণিনী।
বিশ্রান্তা চ স্বয়ং ভুক্ত্বা সুখাসীনা ভবেদ্‌যদা ॥২১॥
তদা ত্বং তত্র গচ্ছেথা যদ্যনুগ্রাহ্যতা ময়ি।
তথা করিষ্যে ত্বৎপ্রীত্যেত্যেবমুক্ত্বা সুযোধনম্ ॥২২॥
দুর্ব্বাসা অপি বিপ্রেন্দ্রো যথাগতমগাত্ততঃ।
কৃতার্থমিব চাত্মানং তদা মেনে সুযোধনঃ ॥২৩॥
করেণ চ করং গৃহ্য কর্ণস্য মুদিতো ভৃশম্।
কর্ণোঽপি ভ্রাতৃসহিতমিত্যুবাচ নৃপং তদা ॥২৪॥ (কুলকম্)

কর্ণ উবাচ।

দিষ্ট্যা কামঃ সুসংবৃত্তো দিষ্ট্যা কৌরব! বর্দ্ধসে।
দিষ্ট্যা তে শত্রবো মগ্না দুস্তরে ব্যসনার্ণবে ॥২৫॥
দুর্ব্বাসঃক্রোধজে বহ্নৌ পতিতাঃ পাণ্ডুনন্দনাঃ।
স্বৈরেব তে মহাপাপৈর্গতা বৈ দুস্তরং তমঃ ॥২৬॥

ভারতকৌমুদী

অতিথির্ভবামীত্যাহ—যদেতি। বরবর্ণিনী দ্রৌপদী। দ্রৌপদ্যা ভোজনান্তে স্থাল্যন্নস্য ক্ষয়িষ্ণুত্বাৎ তথৈব চ সূর্য্যস্য বরদানাৎ তদা চান্নদানাশক্যত্বাদ্দুর্ব্বাসসঃ শাপেন পাণ্ডবানাং সর্ব্বনাশায় "তদা ত্বং তত্র গচ্ছেথাঃ" ইত্যুক্তম্। তদা চাত্মানং কৃতার্থমিব মেনে, পাণ্ডবসর্ব্বনাশস্যাবশ্যম্ভাবিত্ব-সম্ভাবনাদিত্যাশয়ঃ। গৃহ্য গৃহীত্বা ॥১৭—২৪॥

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন, কামঃ অস্মাকমভিলাষঃ, সুসংবৃত্তঃ সুসম্পন্নঃ ॥২৫॥

---

কোমলাঙ্গী, যশস্বিনী ও বরবর্ণিনী দ্রৌপদী যখন সমস্ত ব্রাহ্মণ ও পতিগণকে ভোজন করাইয়া এবং নিজে ভোজন করিয়া বিশ্রাম করিবার জন্য সুখে উপবেশন করিবেন, তখন আপনি সেখানে গমন করিবেন"। "তোমার প্রতি সন্তোষবশতঃ তাহাই করিব" এই কথা দুর্য্যোধনকে বলিয়া ব্রাহ্মণশ্রেষ্ঠ দুর্ব্বাসাও যথাস্থানে চলিয়া গেলেন ; দুর্য্যোধনও তখন অত্যন্ত আনন্দিত হইয়া হস্তদ্বারা কর্ণের হস্ত ধারণ করিয়া আপনাকে কৃতার্থের ন্যায় মনে করিলেন। কর্ণও তখন ভ্রাতাদের সহিত দুর্য্যোধনকে এই কথা বলিলেন ॥১৭—২৪॥

কর্ণ কহিলেন—"কৌরবনন্দন! ভাগ্যবশতঃ আমাদের অভিলাষ সুসম্পন্ন হইল, ভাগ্যবশতঃ তোমার শ্রীবৃদ্ধি হইল এবং ভাগ্যবশতই তোমার শত্রুগণ দুস্তর বিপৎসাগরে মগ্ন হইল ॥২৫॥

বৈশম্পায়ন উবাচ।

ইত্থং তে নিকৃতিপ্রজ্ঞা রাজন্! দুর্য্যোধনাদয়ঃ।
হসন্তঃ প্রীতিমনসো জগ্মুঃ স্বং স্বং নিবেশনম্ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদী-হরণে দুর্ব্বাস আতিথ্যে সপ্তদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:-

## অষ্টাদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

ততঃ কদাচিদ্দুর্ব্বাসাঃ সুখাসীনাংস্তু পাণ্ডবান্।
ভুক্ত্বা চাবস্থিতাং কৃষ্ণাং জ্ঞাত্বা তস্মিন্ বনে মুনিঃ।
অভ্যাগচ্ছৎ পরিবৃতঃ শিষ্যৈরযুতসম্মিতৈঃ ॥১॥

ভারতকৌমুদী

দুর্ব্বাস ইতি। তমোঽন্ধকারং কর্ত্তব্যমূঢ়তামিত্যর্থঃ ॥২৬॥

ইত্থমিতি। নিকৃতিপ্রজ্ঞাঃ শাঠ্যাভিজ্ঞাঃ। প্রীতমনসঃ সন্তুষ্টচিত্তাঃ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে সপ্তদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। ভুক্ত্বেত্যনেন পাণ্ডবানিত্যপি সম্বধ্যতে, তথৈব দুর্য্যোধনানুরোধাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥

কারণ, পাণ্ডবেরা দুর্ব্বাসার কোপানলে পতিত হইল এবং তাহারা আপনাদের মহাপাপেই দুস্তর অন্ধকারে প্রবেশ করিল” ॥২৬॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! এইভাবে সেই শাঠ্যনিপুণ দুর্য্যোধনপ্রভৃতি হাসিতে হাসিতে আনন্দিতচিত্তে আপন আপন ভবনে গমন করিলেন ॥২৭॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর কোন সময়ে পাণ্ডবগণ ভোজন করিয়া সুখে উপবেশন করিয়া রহিয়াছেন এবং দ্রৌপদীও ভোজন করিয়া বিশ্রাম

* ইদং প্রকরণং পিতামহপুস্তকে নাস্তি। তচ্চান্যায্যং পর্ব্বসংগ্রহাধ্যায়ে এতদ্বৃত্তান্তাভিধানাৎ। ‘...একষষ্ট্যধিকদ্বিশততমঃ...’—বা ব, ‘...দ্বিষষ্ট্যধিকদ্বিশততমঃ...’—কা, ‘...ত্রিষষ্ট্যধিকদ্বিশততমঃ...’—নি।

দৃষ্ট্বায়ান্তং তমতিথিং স চ রাজা যুধিষ্ঠিরঃ।
জগামাভিমুখঃ শ্রীমান্ সহ ভ্রাতৃভিরচ্যুতঃ ॥২॥
তস্মৈ বদ্ধাঞ্জলিং সম্যগুপবেশ্য বরাসনে।
বিধিবৎ পূজয়িত্বা তমাতিথ্যেন ন্যমন্ত্রয়ৎ।
আহ্নিকং ভগবন্! কৃত্বা শীঘ্রমেহীতি চাব্রবীৎ ॥৩॥
জগাম চ মুনিঃ সোঽপি স্নাতুং শিষ্যৈঃ সহানঘঃ।
ভোজয়েৎ সহশিষ্যং মাং কথমিত্যবিচিন্তয়ন্।
ন্যমজ্জৎ সলিলে চাপি মুনিসংঘঃ সমাহিতঃ ॥৪॥
এতস্মিন্নন্তরে রাজন্! দ্রৌপদী যোষিতাং বরা।
চিন্তামবাপ পরমামন্নহেতোঃ পতিব্রতা ॥৫॥
সা চিন্তয়ন্তী চ যদা নান্নহেতুমবিন্দত।
মনসা চিন্তয়ামাস কৃষ্ণং কংসনিসূদনম্ ॥৬॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। শ্রীমান্ কান্তিমান্। অচ্যুতো বৈধনিয়মাদভ্রষ্টঃ ॥২॥
তস্মা ইতি। তস্মৈ দুর্ব্বাসসে, অঞ্জলিং বদ্ধা বিধায়। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩॥
জগামেতি। কথং ভোজয়েৎ, তাদৃশভোজ্যসংগ্রহাসম্ভবাদিত্যাশয়ঃ। ষাট্‌পাদঃ শ্লোকঃ ॥৪॥
এতস্মিন্নিতি। অন্তরে অবসরে। অন্নহেতোঃ অন্নসংগ্রহার্থম্ ॥৫॥

করিতেছেন—ইহা জানিয়া দুর্ব্বাসামুনি অযুত শিষ্যে পরিবেষ্টিত হইয়া সেই বনে আগমন করিলেন ॥১॥

তখন সদাচারপরায়ণ ও মনোহরমূর্ত্তি রাজা যুধিষ্ঠির সেই অতিথিকে আসিতে দেখিয়া, ভ্রাতাদের সহিত মিলিত হইয়া, তাঁহার অভিমুখে গমন করিলেন ॥২॥

এবং তিনি দুর্ব্বাসামুনিকে উত্তম আসনে উপবেশন করাইয়া, যথাবিধানে তাঁহার পূজা করিয়া, তাঁহার প্রতি কৃতাঞ্জলি হইয়া, অতিথি হইবার জন্য তাঁহাকে নিমন্ত্রণ করিলেন এবং "ভগবন্! আপনারা আহ্নিক করিয়া সত্বর আগমন করুন" এই কথা বলিলেন ॥৩॥

'যুধিষ্ঠির এখনে শিষ্যবর্গের সহিত আমাকে কি করিয়া ভোজন করাইবেন' ইহা চিন্তা না করিয়াই নিষ্পাপ দুর্ব্বাসামুনিও শিষ্যগণের সহিত স্নান করিতে গেলেন এবং যাইয়া একাগ্রচিত্ত হইয়া জলে নিমগ্ন হইলেন ॥৪॥

রাজা! এই সময়ে নারীশ্রেষ্ঠা ও পতিব্রতা দ্রৌপদী অন্নের জন্য গুরুতর চিন্তায় আকুল হইয়া পড়িলেন ॥৫॥

কৃষ্ণ ! কৃষ্ণ ! মহাবাহো ! দেবকীনন্দনাব্যয় ! ।
বাসুদেব ! জগন্নাথ ! প্রণতার্ত্তিবিনাশন ! ॥৭॥
বিশ্বাত্মন্ ! বিশ্বজনক ! বিশ্বহর্ত্তঃ ! প্রভোঽব্যয় ! ।
প্রপন্নপাল ! গোপাল ! প্রজাপাল ! পরাৎপর ! ॥৮॥
আকূতীনাঞ্চ চিত্তীনাং প্রবর্ত্তক ! নতাস্মি তে ।
বরেণ্য ! বরদানন্ত ! অগতীনাং গতির্ভব ॥৯॥ (বিশেষকম্)
পুরাণপুরুষ ! প্রাণ ! মনোবৃত্ত্যাদ্যগোচর ! ।
সর্ব্বাধ্যক্ষ ! পরাধ্যক্ষ ! ত্বামহং শরণং গতা ॥১০॥

---

ভারতকৌমুদী

সেতি। অন্নহেতুম্ অন্নসংগ্রহোপায়ম্, অবিন্দত চিন্তয়াপি নালভত ॥৬॥

কৃষ্ণেতি। হে অব্যয় ! । অবিনশ্বর ! হে বিশ্বহর্ত্তঃ ! জগৎসংহারক ! । হে অব্যয় ! অচল ! চিদ্রূপতয়া নিষ্ক্রিয়ত্বাদিত্যাশয়ঃ, বিশেষেণায়ত ইতি ব্যয়ঃ ন ব্যয়ঃ অব্যয় ইতি চ ব্যুৎপত্তেঃ। হে প্রপন্নপাল ! বিপন্নরক্ষক ! । পরাৎ হিরণ্যগর্ভাদপি পর ! শ্রেষ্ঠ ! । আকূতীনামভিপ্রায়রূপচিত্তবৃত্তীনাম্, চিত্তীনাং নির্ণয়রূপচিত্তবৃত্তীনাঞ্চ প্রবর্ত্তক ! জীবরূপত্বাৎ। অগতীনাং নিরুপায়ানামস্মাকম্, গতিরুপায়ঃ ॥৭—৯॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৫॥ এতস্মিন্নন্তরে কালে ॥৬—৭॥ কৃষ্ণং পাপকর্ষকম্, কংসস্য কামাদের্দুষ্টরাজ্ঞো বা নিষূদনং হে কৃষ্ণ কৃষ্ণ অত্যাদরসূচনার্থং দ্বির্ব্বচনম্। "কৃষির্ভূবাচকঃ শব্দো ণশ্চ নির্বৃতিবাচকঃ। তয়োরৈক্যং পরং ব্রহ্ম কৃষ্ণ ইত্যভিধীয়তে ॥" ইতি শ্রুতিপ্রণীতঃ কৃষ্ণপদস্যার্থঃ। মহান্তৌ ব্রহ্মাণ্ডপিণ্ডাবষ্টম্ভক্ষমৌ বাহূ যস্য। "সং বাহুভ্যাং ধমতি সং পতত্রৈর্দ্যাবাভূমী জনয়ন্ দেব এক" ইতি শ্রুতেঃ। অব্যয়াবিনাশিন্ ! অত্র দেবকীনন্দনস্যাব্যয়ত্বং বদন্ত্যা কৃষ্ণমূর্ত্তেরভৌতিকত্বমুক্তম্, এবমাদিনাম্নামর্থঃ শঙ্করভগবৎপাদীয়ে বিষ্ণুসহস্রনামব্যাখ্যানে এব দ্রষ্টব্যঃ

---

তিনি চিন্তা করিয়াও যখন অন্নসংগ্রহের উপায় দেখিলেন না, তখন মনে মনে কংসনিসূদন কৃষ্ণের চিন্তা করিতে লাগিলেন ॥৬॥

'কৃষ্ণ। কৃষ্ণ। মহাবাহু। দেবকীনন্দন। অবিনশ্বর। বাসুদেব। জগন্নাথ! প্রণত লোকের পীড়ানাশক। বিশ্বাত্মা। বিশ্বজনক। বিশ্বনাশক। প্রভু। অচল। বিপন্নরক্ষক। গোপাল। প্রজারক্ষক। পরাৎপর। আকৃতি ও চিত্তিনামক চিত্তবৃত্তির প্রবর্ত্তক। আমি তোমার উদ্দেশে নমস্কার করিতেছি। আমরা নিরুপায় হইয়া পড়িয়াছি; অতএব হে বরেণ্য! হে বরদ। হে অনন্ত। তুমি আমাদের উপায় হও ॥৭—৯॥

পুরাণপুরুষ। প্রাণ। মনোবৃত্তিপ্রভৃতির অগোচর। সর্ব্বাধ্যক্ষ। শ্রেষ্ঠাধ্যক্ষ। আমি তোমার শরণাপন্ন হইলাম ॥১০॥

পাহি মাং কৃপয়া দেব! শরণাগতবৎসল!।
নীলোৎপলদলশ্যাম! পদ্মগর্ভারুণেক্ষণ!।
পীতাম্বরপরীধান! লসৎকৌস্তুভভূষণ! ॥১১॥
ত্বমাদিরন্তো ভূতানাং ত্বমেব চ পরায়ণম্।
পরাৎ পরতরং জ্যোতির্বিশ্বাত্মা সর্ব্বতোমুখঃ ॥১২॥
ত্বামেবাহুঃ পরং বীজং নিধানং সর্ব্বসম্পদাম্।
ত্বয়া নাথেন দেবেশ! সর্ব্বাপদ্ভ্যো ভয়ং নহি ॥১৩॥
দুঃশাসনাদহং পূর্ব্বং সভায়াং মোচিতা যথা।
তথৈব সঙ্কটাদস্মান্মামুদ্ধর্ত্তুমিহার্হসি ॥১৪॥

বৈশম্পায়ন উবাচ।

এবং স্তুতস্তদা কৃষ্ণঃ কৃষ্ণয়া ভক্তবৎসলঃ।
দ্রৌপদ্যাং সঙ্কটং জ্ঞাত্বা দেবদেবো জগৎপতিঃ ॥১৫॥
পার্শ্বস্থাং শয়নে ত্যক্ত্বা রুক্মিণীং কেশবঃ প্রভুঃ।
তত্রাজগাম ত্বরিতো হ্যচিন্ত্যগতিরীশ্বরঃ ॥১৬॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

পুরাণেতি। হে প্রাণ! প্রাণনহেতো! জীবরূপত্বাৎ। আদিপদেন বুদ্ধিবৃত্তের্গ্রহণম্ ॥১০॥
পাহীতি। পদ্মগর্ভবৎ রক্তপদ্মকোষবৎ, অরুণে ঈক্ষণে যস্য সঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥
ত্বমিতি। পরায়ণং পরমাশ্রয়ঃ। সর্ব্বত এব মুখং যস্য সঃ, সহস্রশীর্ষত্বাৎ ॥১২॥
ত্বামিতি। বীজং জগৎকারণম্, নিধানমাশ্রয়ম্। নহি বিদ্যত ইতি শেষঃ ॥১৩॥
দুরিতি। দুঃশাসনাৎ দুঃশাসনকর্ত্তৃকবস্ত্রহরণবিপদঃ। সঙ্কটান্মহাবিপদঃ ॥১৪॥
এবমিতি। কৃষ্ণয়া দ্রৌপদ্যা। অচিন্ত্যগতিত্বাদেব ত্বরিতমাগমনমিতি ভাবঃ ॥১৫—১৬॥

---

দেব! শরণাগতবৎসল! নীলোৎপলতুল্য শ্যাম! পদ্মকোষতুল্য রক্তনয়ন! পীতবসন! উজ্জ্বলকৌস্তুভভূষণ! কৃপা করিয়া আমাকে রক্ষা কর ॥১১॥

তুমি জগতের আদি ও অন্ত, তুমি পরম আশ্রয়, তুমি শ্রেষ্ঠ হইতে শ্রেষ্ঠতর জ্যোতি, তুমি জগতের আত্মা এবং তোমার মুখ সকল দিকে রহিয়াছে ॥১২॥

দেবদেব! জ্ঞানীরা তোমাকেই জগতের প্রধান বীজ ও সমস্ত সম্পদের আশ্রয় বলিয়া থাকেন এবং তুমি রক্ষা করিলে কোন বিপদেই ভয় থাকে না ॥১৩॥

কৃষ্ণ! তুমি পূর্ব্বে দ্যূতসভায় দুঃশাসন হইতে আমাকে যেমন উদ্ধার করিয়াছিলে, তেমন এই মহাবিপদ হইতেও আমাকে উদ্ধার কর' ॥১৪॥

বৈশম্পায়ন বলিলেন—দ্রৌপদী এইরূপ স্তব করিলে, তখনই ভক্তবৎসল দেবদেব জগৎপতি কৃষ্ণ শয্যায় পার্শ্ববর্ত্তিনী রুক্মিণীকে পরিত্যাগ করিয়া সত্বর

ততস্তং দ্রৌপদী দৃষ্ট্বা প্রণম্য পরয়া মুদা।
অব্রবীদ্বাসুদেবায় মুনেরাগমনাদিকম্ ॥১৭॥
ততস্তামব্রবীৎ কৃষ্ণঃ ক্ষুধিতোঽস্মি ভৃশাতুরঃ।
শীঘ্রং ভোজয় মাং কৃষ্ণে! পশ্চাৎ সর্ব্বং করিষ্যসি ॥১৮॥
নিশম্য তদ্বচঃ কৃষ্ণা লজ্জিতা বাক্যমব্রবীৎ।
স্থাল্যাং ভাস্করদত্তায়ামন্নং মদ্ভোজনাবধি ॥১৯॥
ভুক্তবত্যস্ম্যহং দেব! তস্মাদন্নং ন বিদ্যতে।
ততঃ প্রোবাচ ভগবান্ কৃষ্ণাং কমললোচনঃ ॥২০॥
কৃষ্ণে! ন নর্ম্মকালোঽয়ং ক্ষুচ্ছ্রমেণাতুরে ময়ি।
শীঘ্রং গচ্ছ মম স্থালীমানয়িত্বা প্রদর্শয় ॥২১॥
ইতি নির্বন্ধতঃ স্থালীমানায্য স যদূদ্বহঃ।
স্থাল্যাঃ কণ্ঠেঽথ সংলগ্নং শাকান্নং বীক্ষ্য কেশবঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

তত ইতি। পরয়া অত্যন্তয়া, মুদা আনন্দেন ॥১৭॥

তত ইতি। ভৃশাতুরো নিতান্তপীড়িতঃ, ক্ষুধয়ৈবেত্যাশয়ঃ ॥১৮॥

নিশম্যেতি। অন্নং মদ্ভোজনাবধি তিষ্ঠতীতি শেষঃ, তথৈব ভাস্করবরদানাৎ ॥১৯॥

ভুক্তেতি। অহং ভুক্তবতী, সর্ব্বেষাং ভোজনস্যৈবাবসিতত্বাদিতি ভাবঃ ॥২০॥

কৃষ্ণ ইতি। নর্ম্মকালঃ পরিহাসসময়ঃ। আনয়িত্বা আনীয় ॥২১॥

---

সেই স্থানে আগমন করিলেন। কারণ, প্রভাবশালী ও জগদীশ্বর কৃষ্ণের গতি অচিন্তনীয় ॥১৫—১৬॥

তাহার পর দ্রৌপদী কৃষ্ণকে দেখিয়া প্রণাম করিয়া পরম আনন্দে তাঁহার নিকট দুর্ব্বাসামুনির আগমনাদির কথা বলিলেন ॥১৭॥

তদনন্তর কৃষ্ণ দ্রৌপদীকে কহিলেন—"কৃষ্ণা! আমিও ক্ষুধায় অত্যন্ত পীড়িত; সুতরাং তুমি সত্বর আমাকে ভোজন করাও, পরে অন্য সকল করিবে" ॥১৮॥

কৃষ্ণের বাক্য শুনিয়া দ্রৌপদী লজ্জিত হইয়া এই কথা বলিলেন—"সূর্য্যদত্ত স্থালীতে আমার ভোজনপর্য্যন্তই অন্ন থাকে ॥১৯॥

কিন্তু দেব! আমি ভোজন করিয়াছি; অতএব অন্ন আর নাই।" তখন কমল-লোচন ভগবান্ কৃষ্ণ দ্রৌপদীকে কহিলেন—॥২০॥

"দ্রৌপদি! আমি ক্ষুধায় ও পরিশ্রমে অত্যন্ত পীড়িত; সুতরাং এটা পরিহাসের সময় নহে; অতএব সত্বর যাও, স্থালীটা আনিয়া আমাকে দেখাও" ॥২১॥

উপযুজ্যাব্রবীদেনামমেন হরিরীশ্বরঃ।
বিশ্বাত্মা প্রীয়তাং দেবস্তুষ্টশ্চাস্ত্বিতি যজ্ঞভুক্ ॥২৩॥ (যুগ্মকম্)
আকারয় মুনীন্ শীঘ্রং ভোজনায়েতি চাব্রবীৎ।
সহদেবং মহাবাহুঃ কৃষ্ণঃ ক্লেশবিনাশনঃ ॥২৪॥
ততো জগাম ত্বরিতো সহদেবো মহাযশাঃ।
আকারিতুং তু তান্ সর্ব্বান্ ভোজনার্থং নৃপোত্তম ! ॥২৫॥
স্নাতুং গতান্ দেবনদ্যাং দুর্ব্বাসঃপ্রভৃতীন্ মুনীন্।
তে চাবতীর্ণাঃ সলিলে কৃতবন্তোঽঘমর্ষণম্ ॥২৬॥ (যুগ্মকম্)
দৃষ্ট্বোদ্গারান্ সান্নরসান্ তৃপ্ত্যা পরময়া যুতাঃ।
উত্তীর্য্য সলিলাত্তস্মাদ্দৃষ্টবন্তঃ পরস্পরম্ ॥২৭॥
দুর্ব্বাসসমভিপ্রেক্ষ্য সর্ব্বে তে মুনয়োঽব্রুবন্।
রাজ্ঞা হি কারয়িত্বান্নং বয়ং স্নাতুং সমাগতাঃ ॥২৮॥

ভারতকৌমুদী

ইতীতি। নির্ব্বন্ধত আগ্রহাতিশয়াৎ। উপযুজ্য ভুক্ত্বা। প্রীয়তাং তৃপ্যতু ॥২২—২৩॥
আকারয়েতি। আকারয় আহ্বয়, "হূতিরাকারণাহ্বানম্" ইত্যমরঃ ॥২৪॥
তত ইতি। আকারিতুমাকারয়িতুমাহ্বাতুম্। অঘমর্ষণং তৎসূক্তজপম্ ॥২৫—২৬॥
দৃষ্ট্বেতি। দৃষ্টবন্তঃ, অকস্মাদুদ্গারদর্শনেন বিস্ময়াদিতি ভাবঃ ॥২৭॥

যদুকুলশ্রেষ্ঠ কৃষ্ণ এইরূপ বিশেষ আগ্রহ করিয়া স্থালী আনাইয়া তাহার কণ্ঠলগ্ন শাকান্ন দেখিয়া তাহাই ভোজন করিয়া দ্রৌপদীকে বলিলেন—"আমার এই ভোজনদ্বারাই যজ্ঞভোজী, জগদীশ্বর ও বিশ্বাত্মা নারায়ণদেব তৃপ্ত ও তুষ্ট হউন" ॥২২—২৩॥

তদনন্তর জগতের ক্লেশনাশক মহাবাহু কৃষ্ণ সহদেবকে বলিলেন—"সহদেব ! ভোজন করিবার জন্য সত্বর মুনিগণকে আহ্বান কর" ॥২৪॥

রাজশ্রেষ্ঠ ! তখন মহাযশা সহদেব ভোজন করিবার জন্য মুনিগণকে আহ্বান করিতে সত্বর গমন করিলেন; ওদিকে দুর্ব্বাসাপ্রভৃতি মুনিরা তখন স্নান করিবার জন্য দেবনদীতে যাইয়া তাহার জলে নামিয়া অঘমর্ষণসূক্ত জপ করিতেছিলেন ॥২৫—২৬॥

কিন্তু তাঁহারা তখন পরম তৃপ্তিযুক্ত হইয়া অন্নরসের সহিত আপন আপন উদ্গার দেখিয়া সেই জল হইতে উঠিয়া পরস্পর পরস্পরের মুখাবলোকন করিতে লাগিলেন ॥২৭॥

(২৪)…ভীমসেনং মহাবাহুঃ—নি।

আকণ্ঠতৃপ্তা বিপ্রর্ষে! কিংস্বিদ্ভুঞ্জামহে বয়ম্।
বৃথা পাকঃ কৃতোঽস্মাভিস্তত্র কিং করবামহে ॥২৯॥

দুর্ব্বাসা উবাচ।

বৃথা পাকেন রাজর্ষেরপরাধঃ কৃতো মহান্।
মাস্মানধাক্ষুর্দৃষ্ট্যৈব পাণ্ডবাঃ ক্রূরচক্ষুষা ॥৩০॥
স্মৃত্বানুভাবং রাজর্ষেরম্বরীষস্য ধীমতঃ।
বিভেমি সুতরাং বিপ্রাঃ! হরিপাদাশ্রয়াজ্জনাৎ ॥৩১॥
পাণ্ডবাশ্চ মহাত্মানঃ সর্ব্বে ধর্ম্মপরায়ণাঃ।
শূরাশ্চ কৃতবিদ্যাশ্চ ব্রতিনস্তপসি স্থিতাঃ।
সদাচাররতা নিত্যং বাসুদেবপরায়ণাঃ ॥৩২॥
ক্রুদ্ধাস্তে নির্দ্দহেয়ুর্বৈ তূলরাশিমিবানলঃ।
তত এতানদৃষ্ট্যৈব শিষ্যাঃ! শীঘ্রং পলায়ত ॥৩৩॥

ভারতকৌমুদী

দুর্ব্বাসসমিতি। মুনয়ঃ শিষ্যাঃ। রাজ্ঞা যুধিষ্ঠিরেণ ॥২৮॥

আকণ্ঠেতি। আকণ্ঠতৃপ্তাঃ ভোজনেনাকণ্ঠপূর্ণা ইব। কৃতঃ কারিতঃ ॥২৯॥

বৃথেতি। অধাক্ষুরিতি মাযোগেঽপ্যড়াগম আর্ষঃ ॥৩০॥

স্মৃত্বেতি। অনুভাবং প্রভাবম্, "অনুভাবঃ প্রভাবেঽপি" ইত্যমরঃ। সুতরামত্যন্তম্ ॥৩১॥

পাণ্ডবা ইতি। এভিঃ সর্ব্বৈর্গুণৈরেব পাণ্ডবেভ্যো ভয়সম্ভব ইতি ভাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩২॥

তাহার পর সেই মুনিরা সকলে দুর্ব্বাসাকে দেখিয়া বলিলেন "মহর্ষি! আমরা রাজা দ্বারা অন্ন প্রস্তুত করাইয়া স্নান করিতে আসিয়াছিলাম ॥২৮॥

এখন বোধ হইতেছে—যেন ভোজন করায় কণ্ঠপর্য্যন্ত পূর্ণ হইয়া গিয়াছে; সুতরাং আমরা এখন ভোজনই বা করিব কি, অনর্থক পাক করাইয়াছি, সে বিষয়েই বা করিব কি?" ॥২৯॥

দুর্ব্বাসা বলিলেন—"অনর্থক পাক করাইয়াছি বলিয়া আমরা রাজর্ষি যুধিষ্ঠিরের নিকট গুরুতর অপরাধ করিয়াছি; অতএব পাণ্ডবেরা যেন ক্রূর দৃষ্টিতে দর্শন করিয়া আমাদিগকে দগ্ধ না করেন ॥৩০॥

ব্রাহ্মণগণ! রাজর্ষি ও জ্ঞানী অম্বরীষরাজার প্রভাব স্মরণ করিয়া আমি হরির চরণাশ্রিত ব্যক্তি হইতে অত্যন্ত ভীত হইতেছি ॥৩১॥

পাণ্ডবেরা সকলেই মহাত্মা, ধার্ম্মিক, বীর, কৃতবিদ্য, ব্রতী, তপস্বী, সদাচারনিরত এবং সর্ব্বদা কৃষ্ণপরায়ণ" ॥৩২॥

ক্ষিপ্রং নিবর্ত্তধ্বমলং মৃগৈর্নো মনো হি মে দূয়তি দহ্যতে চ।
বুদ্ধিং সমাচ্ছাদ্য চ মে সমন্যুরুদ্ধূয়তে প্রাণপতিঃ শরীরে ॥৪॥
সরঃ সুপর্ণেন হৃতোরগং যথা রাষ্ট্রং যথাঽরাজকমাত্তলক্ষ্মি।
এবংবিধং মে প্রতিভাতি কাম্যকং শৌণ্ডৈর্যথা পীতরসশ্চ কুম্ভঃ ॥৫॥
তে সৈন্ধবৈরত্যনিলোগ্রবেগৈর্মহাজবৈর্বাজিভিরুহ্যমানাঃ।
যুক্তৈর্বৃহদ্ভিঃ সুরথৈর্নৃবীরাস্তদাশ্রমায়াভিমুখা বভূবুঃ ॥৬॥

---

## ভারতকৌমুদী

ক্ষিপ্রমিতি। হে ভ্রাতরঃ! যূয়ং ক্ষিপ্রং নিবর্ত্তধ্বম্, নঃ অস্মাকং মৃগৈরলম্। হি যস্মাৎ, মে মনঃ, দূয়তি দূয়তে উদ্বেগেন তপ্যতে দহ্যতে চ। তথা মে শরীরে সমন্যুঃ সদৈন্যঃ প্রাণপতির্জীবঃ, বুদ্ধিং সমাচ্ছাদ্য আবৃত্য, উদ্ধূয়তে উদ্বেগেনৈব কম্প্যতে ॥৪॥

সর ইতি। যথা সুপর্ণেন গরুড়েন, হৃতোরগং নীতসর্পং সরঃ, যথা চ অরাজকং তথা আত্তা শত্রুভির্গৃহীতা লক্ষ্মীঃ সমৃদ্ধির্যস্মাত্তত্তাদৃশঞ্চ, রাষ্ট্রং রাজ্যম্, যথা চ শৌণ্ডৈর্মত্তৈর্জনৈঃ, পীতরসঃ পীতসুরাদ্রবঃ কুম্ভঃ, এবংবিধং তথা, কাম্যকং বনং মে প্রতিভাতি ॥৫॥

ত ইতি। তে নৃবীরাঃ পাণ্ডবাঃ তদৈব, বৃহদ্ভিঃ সুরথৈঃ শোভনরথৈঃ সহ যুক্তৈর্মিলিতৈঃ, অত্যনিলঃ অনিলবেগমতিক্রান্তঃ অতএব উগ্রো বেগো যেষাং তৈঃ, অতএব চ মহাজবৈর্মহাবেগৈঃ, সৈন্ধবৈঃ সিন্ধুদেশীয়ৈঃ, বাজিভিরশ্বৈঃ, উহ্যমানাঃ সন্তঃ, আশ্রমায় আশ্রমস্য অভিমুখা বভূবুঃ ॥৬॥

## ভারতভাবদীপঃ

মহচ্চ তদ্ধনং চেতি স্ত্রীরূপমেব ধনম্ ॥৩॥ সমাচ্ছাদ্য মোহয়িত্বা, সমন্যুঃ দৈন্যসহিতঃ, প্রাণানামাধ্যাত্মিকানামিন্দ্রিয়াণাম্, পতির্মুখ্যঃ প্রাণঃ ॥৪॥ অরাজকং রাজহীনম্, শৌণ্ডৈঃ শুণ্ডয়া বিদিতৈর্গজৈঃ, পীতরসঃ পীতজলঃ, যথা দাসীমুদকুম্ভং নয়ন্তীমনুলক্ষ্য মহামাত্রস্তাঽজ্ঞাতমেব গজং তৎপৃষ্ঠতো নীত্বা তেন তজ্জলং শোষয়তি সা চাকস্মাদ্ঘটং লঘুতয়া রিক্তং পশ্চাজ্জানাতি

---

অতএব ভ্রাতৃগণ! তোমরা সত্বর নিবৃত্ত হও, আর মৃগদ্বারা আমাদের প্রয়োজন নাই। কারণ, আমার মন উদ্বেগে সন্তপ্ত—এমন কি দগ্ধ হইতেছে এবং আমার শরীরের ভিতরে প্রাণটা অত্যন্ত কাতর হইয়া বুদ্ধিটাকে আবৃত করিয়া আশঙ্কায় কম্পিত হইতেছে ॥৪॥

গরুড় সর্পকে হরণ করিলে সরোবর যেমন হয়, শত্রুরা সমৃদ্ধি হরণ করিলে অরাজক রাজ্য যেমন হয় এবং সুরাপায়ীরা সমস্ত সুরা পান করিলে সুরাকুম্ভ যেমন হয়, তেমনই কাম্যকবনটা আমার নিকট প্রতিভাত হইতেছে ॥৫॥

সেই সময়েই মনুষ্যবীর পাণ্ডবগণ বিশাল ও মনোহর রথে আরোহণ করিয়া আশ্রমাভিমুখী হইলেন; তখন বায়ু অপেক্ষাও ভয়ঙ্কর বেগশালী সিন্ধুদেশীয় অশ্বগণ তাঁহাদিগকে লইয়া চলিল ॥৬॥

তেষান্তু গোমায়ুরনল্পঘোষো নিবর্ত্ততাং বামমুপেত্য পার্শ্বম্ ।
প্রব্যাহরত্তৎ প্রবিমৃশ্য রাজা প্রোবাচ ভীমঞ্চ ধনঞ্জয়ঞ্চ ॥৭॥
যথা বদত্যেষ বিহীনযোনিঃ শালাবৃকো বামমুপেত্য পার্শ্বম্ ।
সুব্যক্তমস্মানবমন্য পাপৈঃ কৃতোঽভিমর্দ্দঃ কুরুভিঃ প্রসহ্য ॥৮॥
ইত্যেব তে তদ্বনমাবিশন্তো মহত্যরণ্যে মৃগয়াং চরিত্বা ।
বালামপশ্যন্ত তদা রুদন্তীং ধাত্রেয়িকাং প্রেষ্যবধূং প্রিয়ায়াঃ ॥৯॥
তামিন্দ্রসেনস্ত্বরিতোঽভিসৃত্য রথাদবপ্লুত্য ততোঽভ্যধাবৎ ।
প্রোবাচ চৈনাং বচনং নরেন্দ্র ! ধাত্রেয়িকামার্ত্ততরস্তদানীম্ ॥১০॥

ভারতকৌমুদী

তেষামিতি। অনল্পঘোষো দীর্ঘধ্বনিঃ, গোমায়ুঃ শৃগালঃ, নিবর্ত্ততাং মৃগয়াতো নিবর্ত্তমানানাম্, তেষাং পাণ্ডবানাম্, বামং পার্শ্বমুপেত্য, প্রব্যাহরৎ শব্দিতবান্। তৎ প্রবিমৃশ্য আলোচ্য, রাজা যুধিষ্ঠিরঃ, ভীমঞ্চ ধনঞ্জয়ঞ্চ প্রোবাচ ॥৭॥

যথেতি। এষ বিহীনযোনিস্তির্য্যগ্‌জাতিঃ শালাবৃকঃ শৃগালঃ, অস্মাকং বামং পার্শ্বমুপেত্য, যথা বদতি রৌতি; তথা মন্য ইতি শেষঃ, সুব্যক্তং ধ্রুবমেব, পাপৈঃ কুরুভিঃ, অস্মানবমন্য, প্রসহ্য বলেন, অভিমর্দ্দ আশ্রমপীড়নং কৃতঃ ॥৮॥

ইতীতি। ইত্যতঃ পরম্, তে পাণ্ডবাঃ, মহতি অরণ্যে মৃগয়াং চরিত্বা, তৎ কাম্যকং বনমাবিশন্ত এব তদা রুদন্তীং রুদতীম্, প্রিয়ায়া দ্রৌপদ্যাঃ, প্রেষ্যবধূং দাসভার্য্যাম্, বালাম্, ধাত্রেয়িকাং ধাত্রীতনয়াম্ অপশ্যন্ত ॥৯॥

তামিতি। হে নরেন্দ্র! জনমেজয়! ততস্তদানীমেব, আর্ত্ততর উদ্বেগেনাতীবপীড়িতঃ, ইন্দ্রসেনো নাম যুধিষ্ঠিরসারথিঃ, রথাদবপ্লুত্য অভ্যধাবৎ, ত্বরিতঃ, তাং ধাত্রেয়িকামভিসৃত্য চ, এনাং ধাত্রেয়িকাম্, ইদং বচনং প্রোবাচ ॥১০॥

ভারতভাবদীপঃ

তদ্বৎ অস্মাভিরজ্ঞাতোঽস্মদ্ধনং কশ্চিদ্ধরিষ্যতি তদা রিক্তকুম্ভবদ্ধনং পশ্চাদ্দ্রক্ষ্যাম ইত্যর্থঃ ॥৫॥ সৈন্ধবৈঃ সিন্ধুদেশজৈর্বাজিভিরশ্বৈঃ, সুরথৈঃ শোভনরথৈঃ, সমানাধিকরণং তৃতীয়াত্রয়ম্ ॥৬—৮॥

সেই সময়ে উচ্চরাবী শৃগালগণ তাঁহাদের বামপার্শ্বে যাইয়া ডাকিতে লাগিল; তখন যুধিষ্ঠির সেই বিষয় পর্য্যালোচনা করিয়া ভীম ও অর্জ্জুনকে বলিলেন—॥৭॥

"এই নিকৃষ্টপশু শৃগাল আমাদের বামপার্শ্বে যাইয়া যেরূপ ডাকিতেছে, তাহাতে বোধ হইতেছে—নিশ্চয়ই পাপাত্মা কৌরবগণ আমাদিগকে অবজ্ঞা করিয়া বলপূর্ব্বক আমাদের আশ্রমের উৎপীড়ন করিয়াছে" ॥৮॥

মহাবনে মৃগয়াকারী পাণ্ডবেরা ইহার পরই সেই কাম্যকবনে প্রবেশ করিতে থাকিয়া দ্রৌপদীর দাসভার্য্যা বালিকা ধাত্রীতনয়াকে রোদন করিতে দেখিলেন ॥৯॥

কিং রোদিষি ত্বং পতিতা ধরণ্যাং কিং তে মুখং শুষ্যতি দীনবর্ণম্।
কচ্চিন্ন পাপৈঃ স্বনৃশংসকৃদ্ভিঃ প্রমাথিতা দ্রৌপদী রাজপুত্রী।
অচিন্ত্যরূপা সুবিশালনেত্রা শরীরতুল্যা কুরুপুঙ্গবানাম্ ॥১১॥
যদ্যেব দেবী পৃথিবীং প্রবিষ্টা দিবং প্রপন্নাপ্যথবা সমুদ্রম্।
তস্যা গমিষ্যন্তি পদং হি পার্থা যথা হি সন্তপ্যতি ধর্ম্মপুত্রঃ ॥১২॥
কো হীদৃশানামরিমর্দ্দনানাং ক্লেশক্ষমাণামপরাজিতানাম্।
প্রাণৈঃ সমামিষ্টতমাং জিহীর্ষেদনুত্তমং রত্নমিব প্রমূঢ়ঃ ॥১৩॥
ন বুধ্যতে নাথবতীমিহাদ্য বহিশ্চরং হৃদয়ং পাণ্ডবানাম্।
কস্যাদ্য কায়ং প্রতিভিদ্য ঘোরা মহীং প্রবেক্ষ্যন্তি শিতাঃ শরাগ্রাঃ ॥১৪॥
মা ত্বং শুচস্তাং প্রতি ভীরু! বিদ্ধি যথাদ্য কৃষ্ণা পুনরেষ্যতীতি।
নিহত্য সর্বান্ দ্বিষতঃ সমগ্রান্ পার্থাঃ সমেষ্যন্ত্যথ যাজ্ঞসেন্যা ॥১৫॥

ভারতকৌমুদী

কিমিতি। দীনবর্ণং মলিনবর্ণঃ সৎ। প্রমাথিতা উৎপীড়িতা। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥
যদিতি। দেবী দ্রৌপদী। দিবং স্বর্গমূর্দ্ধমিত্যর্থঃ, প্রপন্না প্রাপ্তা। পদং স্থানম্ ॥১২॥
ক ইতি। ইষ্টতমাং প্রিয়তমাম্, জিহীর্ষেৎ হর্ত্তুমিচ্ছেৎ, অনুত্তমং সর্ব্বোত্তমম্ ॥১৩॥
নেতি। ন বুধ্যতে স ইতি শেষঃ, নাথবতীং রক্ষকশালিনীম্। হৃদয়মিব ॥১৪॥

রাজা জনমেজয়! তাহার পর তখনই যুধিষ্ঠিরের সারথি ইন্দ্রসেন অত্যন্ত উদ্বিগ্ন হইয়া রথ হইতে লাফাইয়া পড়িয়া সেই ধাত্রীতনয়ার দিকে দৌড়াইল এবং সত্বরই তাহার নিকট যাইয়া তাহাকে এই কথা বলিল—॥১০॥

"তুমি ভূতলে পতিত হইয়া রোদন করিতেছ কেন? কি জন্যই বা তোমার মুখখানি মলিন হইয়া শুকাইয়া গিয়াছে? অতিনৃশংসকর্ম্মা পাপাত্মারা—অচিন্তনীয় সৌন্দর্য্যশালিনী, বিশালনয়না এবং পাণ্ডবগণের শরীরতুল্যা রাজনন্দিনী দ্রৌপদীকে উৎপীড়িত করে নাই ত? ॥১১॥

দ্রৌপদী যদি পৃথিবীর ভিতরেও প্রবেশ করিয়া থাকেন, কিংবা স্বর্গেও যাইয়া থাকেন, অথবা সমুদ্রেও মগ্ন হইয়া থাকেন, তথাপি পাণ্ডবেরা অবশ্যই তাঁহার স্থানে যাইবেন। যে হেতু স্বয়ং ধর্ম্মপুত্রই সন্তপ্ত হইয়াছেন ॥১২॥

শত্রুমর্দ্দনকারী, কষ্টসহিষ্ণু ও সর্ব্বত্র অপরাজিত এইরূপ মহাবীরগণের প্রাণতুল্যা প্রিয়তমা ও সর্ব্বোত্তম রত্নসদৃশী দ্রৌপদীকে কোন্ মহামূর্খ হরণ করিবার ইচ্ছা করিবে? ॥১৩॥

সে কি জানে না যে, দ্রৌপদী আজ এখানেও সনাথা এবং পাণ্ডবগণের বহিশ্চর-হৃদয়স্বরূপা। নিশিত ও ভয়ঙ্কর উত্তম শর সকল আজ কাহার দেহ বিদীর্ণ করিয়া ভূমির ভিতরে প্রবেশ করিবে? ॥১৪॥

অথাব্রবীচ্চারু মুখং বিমৃজ্য ধাত্রেয়িকা সারথিমিন্দ্রসেনম্।
জয়দ্রথেনাপহৃতা প্রমথ্য পঞ্চেন্দ্রকল্পান্ পরিভূয় কৃষ্ণা ॥১৬॥
তিষ্ঠন্তি বর্ত্মানি নবান্যমূনি বৃক্ষাশ্চ ন ম্লান্তি তথৈব ভগ্নাঃ।
আবর্ত্তয়ধ্বং হ্যনুযাত শীঘ্রং ন দূরযাতৈব হি রাজপুত্রী ॥১৭॥
সন্নহ্যধ্বং সর্ব্ব এবেন্দ্রকল্পা মহান্তি চারূণি চ দংশনানি।
গৃহ্লীত চাপানি মহাধনানি শরাংশ্চ শীঘ্রং পদবীং চরধ্বম্ ॥১৮॥
পুরা হি নির্ভৎসনদণ্ডমোহিতা প্রমূঢ়চিত্তা বদনেন শুষ্যতা।
দদাতি কস্মৈচিদনর্হতে তনুং বরাজ্যপূর্ণামিব ভস্মনি স্রুচম্ ॥১৯॥

---

## ভারতকৌমুদী

মেতি। মা শুচঃ শোকং ন কুরু। সমগ্রান্ বীরাগ্রগণ্যানপি। সমেষ্যন্তি মিলিতা ভবিষ্যন্তি ॥১৫॥

অথেতি। প্রমথ্য বলেন নিপীড্য, পঞ্চ পাণ্ডবান্, পরিভূয় অবজ্ঞায় ॥১৬॥

তিষ্ঠন্তীতি। অমূনি বর্ত্মানি তদপহরণমার্গাঃ, অদ্যাপি নবান্যেব তিষ্ঠন্তি, ভগ্না বৃক্ষাশ্চ ইদানীমপি তথৈব ন ম্লান্তি ন ম্লায়ন্তি। অতএব শীঘ্রম্ আবর্ত্তয়ধ্বং রথান্ পরিবর্ত্তয়ত, অনুযাত অনুগচ্ছত চ। হি যস্মাৎ রাজপুত্রী দ্রৌপদী, ইদানীমপি ন দূরযাতৈব ॥১৭॥

সমিতি। ইন্দ্রকল্পা সর্ব্ব এব যূয়ম্, মহান্তি চারূণি চ দংশনানি বর্ম্মাণি, সন্নহ্যধ্বং গাত্রেষু বধ্নীত, মহাধনানি মহামূল্যানি চাপানি ধনূংষি শরাংশ্চ গৃহ্লীত, শীঘ্রঞ্চ পদবীং দ্রৌপদ্যাঃ পন্থানম্, চরধ্বং গচ্ছত ॥১৮॥

পুরেতি। হি যস্মাৎ, পুরা আগামিনি কালে, "নিকটাগামিকে পুরা" ইত্যমরঃ। নির্ভৎসনেন তিরস্কারেণ দণ্ডেন দণ্ডদানভয়েন চ মোহিতা, প্রমূঢ়চিত্তা, শুষ্যতা বদনেন চ

---

ভয়শীলে! তুমি দ্রৌপদীর জন্য শোক করিও না। কারণ, তুমি জানিয়া রাখ যে, দ্রৌপদী আজই আবার আসিবেন এবং শত্রুরা বীরশ্রেষ্ঠ হইলেও তাহাদের সকলকেই সংহার করিয়া পাণ্ডবেরা দ্রৌপদীর সহিত মিলিত হইবেন" ॥১৫॥

তাহার পর ধাত্রেয়িকা নিজের সুন্দর মুখখানিকে মুছিয়া সারথি ইন্দ্রসেনকে বলিল—"জয়দ্রথ, ইন্দ্রতুল্য পঞ্চ পাণ্ডবকে অবজ্ঞা করিয়া উৎপীড়নপূর্ব্বক দ্রৌপদীকে অপহরণ করিয়া নিয়াছে ॥১৬॥

এখনও তাহার ঐ নূতন পথ রহিয়াছে এবং এখনও ভগ্ন বৃক্ষ সকল ম্লান হয় নাই; অতএব তোমরা সত্বর রথ ফিরাও এবং তাঁহার অনুসরণ কর। কারণ, এখনও রাজনন্দিনী দ্রৌপদী দূরে যান নাই ॥১৭॥

ইন্দ্রতুল্য তোমরা সকলেই সত্বর বিশাল ও মনোহর বর্ম্ম পরিধান কর, মহামূল্য ধনু ও শর গ্রহণ কর এবং দ্রৌপদীর পথে প্রস্থান কর ॥১৮॥

পুরা তুষাগ্নাবিব হূয়তে হবিঃ পুরা শ্মশানে স্রগিবাপবিধ্যতে।
পুরা চ সোমোঽধ্বরগোঽবলিহ্যতে শুনা যথা বিপ্রজনে প্রমোহিতে ॥২০॥
মহত্যরণ্যে মৃগয়াং চরিত্বা পুরা শৃগালো নলিনীং বিগাহতে।
মা বঃ প্রিয়ায়াঃ সুনসং সুলোচনং চন্দ্রপ্রভাবং বদনং প্রসন্নম্ ॥২১॥
স্পৃশ্যাচ্ছুভং কশ্চিদকৃত্যকারী শ্বা বৈ পুরোডাশমিবাধ্বরস্থম্।
এতানি বর্ত্মান্যনুযাত শীঘ্রং মা বঃ কালঃ ক্ষিপ্রমিহাত্যগাদ্বৈ ॥২২॥

(যুগ্মকম্)

ভারতকৌমুদী

বিশিষ্টা দ্রৌপদী, বরাজ্যপূর্ণাম্ উত্তমঘৃতপূর্ণাম্, স্রুচং হোমপাত্রীম্, ভস্মনীব, অনর্হতে অযোগ্যায় কস্মৈচিজ্জনায়, তনুং দদাতি রমণায়ার্পয়তি ॥১৯॥

পুরেতি। পুরা তুষাগ্নৌ হবিরিব অযোগ্যে পুরুষে স্বতনুঃ হূয়তে দ্রৌপদ্যা অর্প্যতে, পুরা শ্মশানে স্রক্ পুষ্পমালেব অপবিধ্যতে অযোগ্যজনে দ্রৌপদ্যা স্বতনুঃ বিসৃজ্যতে, বিপ্রজনে সোমপানযোগ্যে ব্রাহ্মণজনে, কুতোঽপি প্রমোহিতে সতি, শুনা কুক্কুরেণ যথা অধ্বরগঃ যজ্ঞস্থানস্থঃ সোমো রসঃ অবলিহ্যতে আস্বাদ্যতে, তথা দ্রৌপদী পুরা অযোগ্যেন পুরুষেণ উপভুজ্যত ইত্যর্থঃ ॥২০॥

মহতীতি। শৃগালো মহত্যরণ্যে মৃগয়াং চরিত্বা নলিনীং পদ্মসরসীং বিগাহতে। এতেন জয়দ্রথো মৃগয়াং বিধায় দ্রৌপদীং হৃতবানিতি সম্ভাব্যেদমুক্তমিতি প্রতীয়তে। অকৃত্যকারী কশ্চিৎ পুরুষঃ, শ্বা কুক্কুরঃ অধ্বরস্থং পুরোডাশং যজ্ঞোপকরণদ্রব্যবিশেষমিব, বো যুষ্মাকং প্রিয়ায়া দ্রৌপদ্যাঃ, শোভনা নাসা যস্য তৎ সুনসম্, সুলোচনম্, চন্দ্রপ্রভাবং চন্দ্রবৎ সুন্দরম্, প্রসন্নং নির্ম্মলম্, শুভঞ্চ বদনম্, মা স্পৃশ্যাৎ ন স্পৃশতু ন চুম্বত্বিত্যর্থঃ। অতএব এতানি বর্ত্মানি শীঘ্রমনুযাত, ক্ষিপ্রং শত্রূনাক্রামতেতি শেষঃ, ইহ বো যুষ্মাকং কালঃ, মা অত্যগাৎ নাতিক্রামতু। মাযোগেঽপ্যড়াগম আর্ষঃ ॥২১—২২॥

দ্রৌপদী একে মুগ্ধচিত্তা, তাহাতে আবার কেহ তিরস্কার করিলে এবং দণ্ড দিবার ভয় দেখাইলে তিনি আরও মুগ্ধ হইয়া পড়িবেন; তাহাতে উত্তম ঘৃতপূর্ণ হোমপাত্র যেমন ভস্মে নিক্ষেপ করে, সেইরূপ তিনি পরে কোন অযোগ্য পুরুষকেও আপন দেহ সমর্পণ করিতে পারেন ॥১৯॥

আর, তুষের আগুনে যেমন ঘৃতের আহুতি দেয় এবং শ্মশানে যেমন পুষ্পমালা নিক্ষেপ করে, সেইরূপ তিনি পরে কোন অযোগ্য পুরুষকেও আত্মসমর্পণ করিতে পারেন এবং ব্রাহ্মণগণ অসতর্ক থাকিলে কুকুর আসিয়া যেমন যজ্ঞের সোমরস পান করে, তেমন পরে অযোগ্য পুরুষও তাঁহাকে ভোগ করিতে পারে ॥২০॥

একটা শৃগাল মহাবনে মৃগয়া করিয়া পরে কিন্তু পদ্মসরোবরে অবগাহন করিবে? আর এক কথা, কুক্কুর যেমন যজ্ঞের পুরোডাশ স্পর্শ করে, সেই-

যুধিষ্ঠির উবাচ।

ভদ্রে! প্রতিক্রাম নিয়চ্ছ বাচং মাঽস্মৎসকাশে পরুষাণ্যবোচঃ।
রাজানো বা যদি বা রাজপুত্রা বলেন মত্তা বঞ্চনাং প্রাপ্নুবন্তি ॥২৩॥

বৈশম্পায়ন উবাচ।

এতাবদুক্ত্বা প্রযযুর্হি শীঘ্রং তান্যেব বর্ত্মান্যনুবর্ত্তমানাঃ।
মুহুর্মুহুর্ব্যালবদুচ্ছ্বসন্তো জ্যা বিক্ষিপন্তশ্চ মহাধনুর্ভ্যঃ ॥২৪॥
ততোঽপশ্যংস্তস্য সৈন্যস্য রেণুমুদ্ধূতং বৈ বাজিখুরপ্রণুন্নম্।
পদাতীনাং মধ্যগতঞ্চ ধৌম্যং বিক্রোশন্তং ভীমমভিদ্রবেতি ॥২৫॥

---

ভারতকৌমুদী

ভদ্র ইতি। ভদ্রে! প্রতিক্রাম অপসর, ঈদৃশীং বাচম্, নিয়চ্ছ নিরুন্ধি, অস্মৎসকাশে পরুষাণি দ্রৌপদীবিষয়ে কুৎসিতবচনানি, মা অবোচঃ ন ব্রূহি। রাজানো বা, যদি বা রাজপুত্রাঃ, বলেন মত্তাঃ সন্তঃ, বঞ্চনাং কার্য্যবৈফল্যং প্রাপ্নুবন্তি। এতেন বলমদাদেব জয়দ্রথো দ্রৌপদীং হৃতবানিতি সূচনেন তস্যাঃ কুৎসা নিরস্তা ॥২৩॥

এতাবদিতি। এতাবদুক্ত্বা পাণ্ডবাঃ, ব্যালবৎ সর্পবৎ, মুহুর্মুহুরুচ্ছ্বসন্তঃ, মহাধনুর্ভ্যঃ মহাধনুষাম্, জ্যা গুণাংশ্চ, বিক্ষিপন্তঃ সঞ্চালয়ন্তঃ, তান্যেব বর্ত্মানি, অনুবর্ত্তমানা অনুসরন্তশ্চ সন্তঃ, শীঘ্রং প্রযযুঃ ॥২৪॥

তত ইতি। ততঃ, বাজিনামশ্বানাং খুরৈঃ প্রণুন্নং ক্ষুণ্ণম্, উদ্ধূতং বায়ুনা উত্তোলিতম্, তস্য সৈন্যস্য, রেণুং ধূলিম্, পদাতীনাং মধ্যগতম্, 'অভিদ্রব অভিধাব' ইতি ভীমং বিক্রোশন্ত-

---

রূপ কোন অকার্য্যকারী পুরুষ যেন আপনাদের প্রিয়তমার সুন্দর নাসিকা ও নয়নসমন্বিত, চন্দ্রতুল্য মনোহর, নির্ম্মল এবং শুভলক্ষণসম্পন্ন মুখখানিকে স্পর্শ করে না; অতএব আপনারা সত্বর এই পথে অনুসরণ করুন এবং সত্বর শত্রুগণকে আক্রমণ করুন, আপনাদের সময় যেন অতিক্রম করে না" ॥২১—২২॥

যুধিষ্ঠির বলিলেন—"ভদ্রে! তুমি সরিয়া যাও, বাক্য সংবরণ কর এবং আমাদের নিকট এইরূপ কুৎসিত কথা আর বলিও না। রাজারা বা রাজপুত্রেরা বলমত্ত হইয়া প্রতারিতই হইয়া থাকেন" ॥২৩॥

বৈশম্পায়ন বলিলেন—পাণ্ডবেরা এই পর্য্যন্ত বলিয়াই 'সর্পের ন্যায় মুহুর্মুহুঃ নিশ্বাস ত্যাগ ও মহাধনুগুলির গুণসঞ্চালন করিতে থাকিয়া এবং সেই পথগুলিরই অনুসরণ করিয়া দ্রুত প্রস্থান করিলেন ॥২৪॥

তাহার পর 'পাণ্ডবেরা দেখিলেন—বিপক্ষসৈন্যের অশ্বখুরের ধূলিসমূহ উপরে উড়িতেছে এবং ধৌম্যপুরোহিত পদাতিসৈন্যের মধ্যে থাকিয়া 'ভীম! এই দিকে ধাবিত হও' বলিয়া ভীমকে উচ্চস্বরে ডাকিতেছেন ॥২৫॥

তে সান্ত্ব্য ধৌম্যং পরিদীনসত্ত্বাঃ সুখং ভবানেত্বিতি রাজপুত্রাঃ।
শ্যেনা যথৈবামিষসম্প্রযুক্তা জবেন তৎ সৈন্যমথাভ্যধাবন্॥২৬॥
তেষাং মহেন্দ্রোপমবিক্রমাণাং সংরব্ধানাং ধর্ষণাদ্‌যাজ্ঞসেন্যাঃ।
ক্রোধঃ প্রজজ্বাল জয়দ্রথঞ্চ দৃষ্ট্বা প্রিয়াং তস্য রথে স্থিতাঞ্চ ॥২৭॥
প্রচুক্রুশুশ্চাপ্যথ সিন্ধুরাজং বৃকোদরশ্চৈব ধনঞ্জয়শ্চ।
যমৌ চ রাজা চ মহাধনুর্দ্ধরাস্ততো দিশঃ সংমুমুহুঃ পরেষাম্ ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদী-হরণে পার্থাগমনে ত্রয়োবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

মাহ্বয়ন্তং ধৌম্যঞ্চ, অপশ্যন্ পাণ্ডবা ইতি শেষঃ। ভীমস্য অবদ্ধ্যকোপত্বাত্তস্যৈবাহ্বানমিতি ভাবঃ ॥২৫॥

তে ইতি। অথ, পরিদীনসত্ত্বা অনল্পাধ্যবসায়াঃ পরৈর্ব্বর্জ্জনার্থত্বাৎ, তে রাজপুত্রা পাণ্ডবাঃ, 'ভবান্ সুখমনায়াসং যথা স্যাত্তথা, এতু আগচ্ছতু' ইতি ইত্থং ধৌম্যং সান্ত্ব্য সান্ত্বয়িত্বা, আমিষসম্প্রযুক্তা মাংসলোলুপাঃ শ্যেনাঃ পক্ষিণো যথা, তথৈব জবেন বেগেন, তৎ সৈন্যমভ্যধাবন্ ॥২৬॥

তেষামিতি। যাজ্ঞসেন্যা ধর্ষণাদ্বলেন গ্রহণাৎ সংরব্ধানাং প্রাগেব জাতক্রোধানাং মহেন্দ্রোপমবিক্রমাণাং তেষাং পাণ্ডবানাম্, জয়দ্রথঞ্চ তস্য রথে স্থিতাং প্রিয়াং দ্রৌপদীঞ্চ দৃষ্ট্বা, ক্রোধঃ ক্রোধানলঃ প্রজজ্বাল ॥২৭॥

ভারতভাবদীপঃ

প্রেষ্যবধুং দাসভার্য্যাম্ ॥৯॥ অস্তিতরঃ সমীপতরঃ। আর্ত্ততর ইতি পাঠঃ ॥১০—১৮॥ পুরা ধাবদনর্হতে তন্মং ন দদাতি তাবচ্ছীঘ্রমনুযাতেতি চতুর্থেন সম্বন্ধঃ ॥১৯—২২॥ প্রতিক্রাম দূরে ভব, পরুষাণি অনর্হতে তন্মং দদাতীত্যাদীনি দুঃশ্রাব্যাণি, মত্তত্বাৎ বঞ্চনাং স্বজনস্য তবৈব বধরূপাম্ ॥২৩—২৬॥ ধর্ষণাৎ পরাভবাৎ ॥২৭—২৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োবিংশত্যধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥২২৩॥

তদনন্তর অসাধারণ অধ্যবসায়ী পাণ্ডবেরা 'আপনি অনায়াসে চলিয়া আসুন' এইভাবে ধৌম্যপুরোহিতকে আশ্বস্ত করিয়া, মাংসলোলুপ শ্যেনপক্ষিগণের ন্যায় বেগে সেই সৈন্যগণের দিকে ধাবিত হইলেন ॥২৬॥

দ্রৌপদীকে বলপূর্ব্বক গ্রহণ করায় ইন্দ্রতুল্য বিক্রমশালী পাণ্ডবগণ পূর্ব্বেই ক্রুদ্ধ হইয়াছিলেন, তাহার পরে জয়দ্রথকে এবং তাঁহার রথে দ্রৌপদীকে দেখিয়া তাঁহাদের ক্রোধানল জ্বলিয়া উঠিল ॥২৭॥

* পিতামহপুস্তকে অত্রাধ্যায়সমাপ্তির্নাস্তি। '...অষ্টষষ্ট্যধিকদ্বিশততমঃ...'—বা ব, '...উন-সপ্তত্যধিকদ্বিশততমঃ...'—কা, '...সপ্তত্যধিকদ্বিশততমঃ...'—নি।

# চতুর্বিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

ততো ঘোরতরঃ শব্দো বনে সমভবত্তদা।
ভীমসেনার্জ্জুনৌ দৃষ্ট্বা ক্ষত্রিয়াণামমর্ষিণাম্ ॥১॥
তেষাং ধ্বজাগ্রাণ্যভিবীক্ষ্য রাজা স্বয়ং দুরাত্মা কুরুপুঙ্গবানাম্।
জয়দ্রথো যাজ্ঞসেনীমুবাচ রথে স্থিতাং ভানুমতীং হৃতৌজাঃ ॥২॥
আয়ান্তীমে পঞ্চ রথা মহান্তো মন্যে চ কৃষ্ণে! পতয়স্তবৈতে।
অজানতাং খ্যাপয় নঃ সুকেশি! পরং পরং পাণ্ডবানাং রথস্থম্ ॥৩॥

ভারতকৌমুদী

প্রেতি। অথ বৃকোদরশ্চ, ধনঞ্জয়শ্চ, যমৌ নকুলসহদেবৌ চ, রাজা যুধিষ্ঠিরশ্চ, এতে মহাধনুর্দ্ধরাঃ সর্ব্ব এব, সিন্ধুরাজং জয়দ্রথম্, প্রচুক্রুশুঃ যুদ্ধায়াহূতবন্তঃ। ততশ্চ পরেষাং শত্রূণাম্, দিশঃ সংমুমুহুর্মোহবিষয়ীভূতা ভয়েন দিঙ্মোহঃ সঞ্জাত ইত্যর্থঃ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে ত্রয়োবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। শব্দঃ কোলাহলঃ। ক্ষত্রিয়াণাং জয়দ্রথপক্ষগতানাম্ ॥১॥

তেষামিতি। তেষাং কুরুপুঙ্গবানাং পাণ্ডবানাং ধ্বজাগ্রাণি অভিবীক্ষ্য, হৃতং তেনাভিবীক্ষণেনৈব দূরীকৃতম্, ওজস্তেজো যস্য সঃ, দুরাত্মা রাজা স্বয়ং জয়দ্রথঃ, আত্মনো রথে স্থিতাম্, ভানুমতীং পাণ্ডবধ্বজাগ্রদর্শনেনৈব তেজস্বিনীং যাজ্ঞসেনীমুবাচ ॥২॥

---

তৎপরে ভীম, অর্জ্জুন, নকুল, সহদেব ও যুধিষ্ঠির—এই মহাধনুর্দ্ধরেরা সকলেই জয়দ্রথকে যুদ্ধের জন্য আহ্বান করিলেন; তাহাতে শত্রুগণের দিঙ্মোহ উপস্থিত হইল ॥২৮॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর বনমধ্যে ভীম ও অর্জ্জুনকে দেখিয়া অসহিষ্ণু ক্ষত্রিয়গণের ঘোরতর কোলাহল উত্থিত হইল ॥১॥

কৌরবশ্রেষ্ঠ পাণ্ডবগণের ধ্বজাগ্র দেখিয়াই দুরাত্মা জয়দ্রথের তেজ নষ্ট হইল এবং দ্রৌপদীর তেজ বৃদ্ধি পাইল। তখন রাজা জয়দ্রথ নিজেই রথস্থিত দ্রৌপদীকে বলিলেন—॥২॥

---

(৩)। —সা জানতী খ্যাপয়—বা ব কা নি।

দ্রৌপদ্যুবাচ।

কিং তে জ্ঞাতৈর্মূঢ়! মহাধনুর্দ্ধরৈরনায়ুষ্যং কর্ম্ম কৃত্বাতিঘোরম্।
এতে বীরাঃ পতয়ো মে সমেতা ন বঃ শেষঃ কশ্চিদিহাস্তি যুদ্ধে ॥৪॥
আখ্যাতব্য ত্বেব সর্ব্বং মুমূর্ষো! ময়া তুভ্যং পৃষ্টয়া ধর্ম্ম এষঃ।
ন মে ব্যথা বিদ্যতে ত্বদ্ভয়ং বা সংপশ্যন্ত্যাঃ সানুজং ধর্ম্মরাজম্ ॥৫॥
যস্য ধ্বজাগ্রে নদতো মৃদঙ্গৌ নন্দোপনন্দৌ মধুরৌ যুক্তরূপৌ।
এতং স্বধর্ম্মার্থবিনিশ্চয়জ্ঞং সদা জনাঃ কৃত্যবন্তোঽনুযান্তি ॥৬॥

---

ভারতকৌমুদী

আয়ান্তীতি। হে কৃষ্ণে! ইমে মহান্তঃ পঞ্চ রথা আয়ান্তি, মন্যে চ এতে তব পতয়ঃ। হে সুকেশি! এতানজানতাম্, নঃ অস্মাকং সমীপে, পাণ্ডবানাং মধ্যে রথস্থং পরং পরম্ একমেকম্, খ্যাপয় বর্ণয় ॥৩॥

কিমিতি। হে মূঢ়! ন আয়ুষ্যম্ অনায়ুষ্যম্ আয়ুর্নাশকম্, অতিঘোরং মদপহরণরূপং কর্ম্ম কৃত্বা তে তব এতৈর্মহাধনুর্দ্ধরৈর্জ্ঞাতৈঃ, কিং ফলম্। এতে মে বীরাঃ পতয়ঃ সমেতা মিলিতাঃ। অতএব ইহ যুদ্ধে বো যুষ্মাকং মধ্যে কশ্চিদপি শেষঃ অবশিষ্টো নাস্তি ন স্থাস্যতীতি ভবিষ্যৎ-সমীপ্যে বর্ত্তমানা ॥৪॥

আখ্যাতব্যমিতি। হে মুমূর্ষো! তথাপি ত্বয়া পৃষ্টয়া ময়া এতৎ সর্ব্বমেব তুভ্যম্ আখ্যাতব্যম্। যেন হি, এষ মুমূর্ষুপৃষ্টস্য বক্তব্যত্বরূপো ধর্ম্মো বর্ত্ততে। কিঞ্চ সানুজং ধর্ম্মরাজং সংপশ্যন্ত্যা মে ব্যথা ত্বদ্ভয়ং বা ন বিদ্যতে, সর্ব্বথৈবাশ্বাসলাভাদিতি ভাবঃ ॥৫॥

যস্যেতি। যুক্তরূপৌ পরস্পরমিলিতৌ, মধুরৌ মধুররবকারিণৌ, নন্দোপনন্দৌ নাম, মৃদঙ্গৌ যস্য ধ্বজাগ্রে, নদতঃ শব্দায়েতে; কৃত্যবন্তঃ কার্য্যসাধনার্থিনো জনাঃ, সদৈব স্বধর্ম্মার্থয়োবিনিশ্চয়জ্ঞং সূক্ষ্মনিরূপণদক্ষমেতম্, অনুযান্তি উপদেশগ্রহণায় সেবন্তে ॥৬॥

---

"দ্রৌপদি! এই পাঁচখানা বিশাল রথ আসিতেছে; আমি মনে করি—ইঁহারা তোমার পতি; কিন্তু সুকেশি! আমি ইঁহাদিগকে চিনি না; অতএব তুমি আমার নিকট এই রথস্থ পাণ্ডবগণের মধ্যে এক এক জনের পরিচয় দাও" ॥৩॥

দ্রৌপদী বলিলেন—"মূর্খ! তুমি মৃত্যুজনক অতিভয়ঙ্কর কার্য্য করিয়াছ, এখন এই মহাধনুর্দ্ধরগণের পরিচয় লইয়া কি ফল হইবে। এই আমার বীর পতিগণ মিলিত হইয়াছেন; সুতরাং এই যুদ্ধে তোমাদের মধ্যে কেহই অবশিষ্ট থাকিবে না ॥৪॥

হে মুমূর্ষু! তথাপি তুমি জিজ্ঞাসা করিয়াছ বলিয়া আমার সমস্তই বলিতে হইবে। কারণ, মুমূর্ষুর জিজ্ঞাসিত বিষয় বলাই ধর্ম্ম। আর এক কথা—আমি অনুজগণের সহিত ধর্ম্মরাজকে দেখিতে পাইয়াছি বলিয়া আমার আর কষ্ট বা তোমা হইতে ভয় নাই ॥৫॥

য এষ জাম্বূনদশুদ্ধগৌরঃ প্রচণ্ডঘোণস্তনুরায়তাক্ষঃ।
এনং কুরুশ্রেষ্ঠতমং বদন্তি যুধিষ্ঠিরং ধর্ম্মসুতং পতিং মে ॥৭॥
অপ্যেষ শত্রোঃ শরণাগতস্য দদ্যাৎ প্রাণান্ ধর্ম্মচারী নৃবীরঃ।
পরৈহ্যেনং মূঢ়! জবেন ভূতয়ে ত্বমাত্মনঃ প্রাঞ্জলির্ন্যস্তশস্ত্রঃ ॥৮॥
অথাপ্যেনং পশ্যসি যং রথস্থং মহাভুজং শালমিব প্রবৃদ্ধম্।
সন্দষ্টৌষ্ঠং ভ্রূকুটীসংহতভ্রুবং বৃকোদরো নাম পতির্ম্মমৈষঃ ॥৯॥
আজানেয়া বলিনঃ সাধুদান্তা মহাবলাঃ শূরমুদাবহন্তি।
এতস্য কর্ম্মাণ্যতিমানুষাণি ভীমেতি শব্দোহস্য গতঃ পৃথিব্যাম্ ॥১০॥

---

ভারতকৌমুদী

য ইতি। য এষঃ, জাম্বূনদবৎ স্বর্ণবৎ শুদ্ধগৌরঃ, প্রচণ্ডা বিশালা ঘোণা নাসিকা যস্য সঃ, তনুঃ অস্থূলদেহঃ, আয়তাক্ষো বিশাললোচনশ্চ পুরুষঃ, এনং কুরুশ্রেষ্ঠতমং ধর্ম্মসুতং যুধিষ্ঠিরং নাম্না মে পতিং বদন্তি জনা ইতি শেষঃ ॥৭॥

অপীতি। ধর্ম্মচারী এষ নৃবীরঃ, শরণাগতস্য শত্রোরপি প্রাণান্ দদ্যাৎ। অতএব হে মূঢ়! ত্বং ন্যস্তশস্ত্রঃ প্রাঞ্জলিশ্চ সন্, আত্মনো ভূতয়ে মঙ্গলায়, জবেন ত্বরয়া, এনং পরৈহি শরণং গচ্ছ ॥৮॥

অথেতি। শালং বৃক্ষমিব প্রবৃদ্ধমুন্নতম্, সন্দষ্টৌষ্ঠম্, ভ্রূকুট্যা সংহতে মিলিতে ভ্রুবৌ যস্য তম্, মহাভুজং যমেনং রথস্থং পশ্যসি, এষ বৃকোদর নাম মম পতিঃ ॥৯॥

আজেতি। বলিন উৎসাহিনঃ, সাধুদান্তাঃ সম্যক্ শিক্ষিতাঃ, মহাবলাঃ, অজানেয়ো-

---

পরস্পর সংযুক্ত ও মধুররবকারী 'নন্দ' ও 'উপনন্দ'-নামে দুইটী মৃদঙ্গ যাঁহার ধ্বজের উপরে থাকিয়া শব্দ করিতেছে, ইনি সূক্ষ্মভাবে ক্ষত্রিয়ের ধর্ম্ম ও অর্থ নিরূপণ করিতে পারেন বলিয়া কার্য্যসাধনার্থী লোকেরা সর্ব্বদাই ইঁহার সেবা করিয়া থাকে ॥৬॥

এই যিনি স্বর্ণের ন্যায় নির্ম্মল গৌরবর্ণ, অস্থূলদেহ ও বিশালনয়ন এবং যাঁহার নাসিকা উন্নত, ইঁহাকে লোকেরা কৌরবশ্রেষ্ঠ ও ধর্ম্মপুত্র 'যুধিষ্ঠির' বলিয়া থাকে; ইনি আমার পতি ॥৭॥

এই ধর্ম্মপরায়ণ মনুষ্যবীর শরণাগত শত্রুরও প্রাণ দান করিয়া থাকেন; সুতরাং মূর্খ! তুমি নিজের মঙ্গলের জন্য অস্ত্র পরিত্যাগ করিয়া, কৃতাঞ্জলি হইয়া, সত্বর যাইয়া উঁহার শরণাপন্ন হও ॥৮॥

আর, শালবৃক্ষের ন্যায় উন্নত, মহাবাহু, ওষ্ঠদংশনকারী ও ভ্রূকুটী করায় সংযুক্তভ্রূযুগল এই যে বীরকে রথে দেখিতেছ, ইঁহার নাম—'ভীমসেন', ইনিও আমার পতি ॥৯॥

নাস্যাপরাদ্ধাঃ শেষমবাপ্নুবন্তি নায়ং বৈরং বিস্মরতে কদাচিৎ।
বৈরস্যান্তং সংবিধায়োপযাতি পশ্চাচ্ছান্তিং ন চ গচ্ছত্যতীব ॥১১॥
ধনুর্দ্ধরাগ্র্যো ধৃতিমান্ যশস্বী জিতেন্দ্রিয়ো বৃদ্ধসেবী নৃবীরঃ।
ভ্রাতা চ শিষ্যশ্চ যুধিষ্ঠিরস্য ধনঞ্জয়ো নাম পতির্ম্মৈষঃ ॥১২॥
যো বৈ ন কামান্ন ভয়ান্ন কোপাত্ত্যজেদ্ধর্ম্মং ন নৃশংস্যঞ্চ কুর্য্যাৎ।
স এষ বৈশ্বানরতুল্যতেজাঃ কুন্তীসুতঃ শত্রুসহঃ প্রমাথী ॥১৩॥

---

ভারতকৌমুদী

স্তদাখ্যজাতীয়া অশ্বাঃ, এনং শূরম্, উদাবহন্তি রথাদিনা বহন্তি। এতস্য কর্ম্মাণি অতিমানুষাণি মানুষকর্ম্মাতিক্রান্তানি, তথা অস্য ভীমেতি শব্দো নাম, পৃথিব্যাং প্রসিদ্ধিং গতঃ ॥১০॥

নেতি। অস্যান্তিকে অপরাদ্ধা অপরাধিনো জনাঃ, শেষমবশিষ্টতাং নাবাপ্নুবন্তি, অয়ং কদাচিদপি বৈরং ন বিস্মরতে। কিঞ্চ অন্যো জনঃ বৈরস্যান্তং সংবিধায় পশ্চাৎ শান্তিমুপযাতি, অয়ন্তু বৈরস্যান্তমতীব সংবিধায়াপি শান্তিং ন চ গচ্ছতি ॥১১॥

ধনুরিতি। ধৃতিমান্ ধৈর্য্যশালী। বৃদ্ধসেবী উপদেশগ্রহণায়। শিষ্যঃ, তপস্যার্থপ্রয়াণকালে মন্ত্রগ্রহণাৎ ॥১২॥

য ইতি। নৃশংস্যং নৃশংসকার্য্যম্। প্রমাথী শত্রুমর্দ্দনকারী ॥১৩॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩॥ অনায়ুষ্যমায়ুর্নাশকং মৃত্যুদমিত্যর্থঃ ॥৪—৭॥ পরৈহি শরণং গচ্ছ, এনং ধর্ম্মরাজম্ ॥৮—৯॥ আজানেয়া অশ্ববিশেষাঃ ॥১০॥ অপরাদ্ধাঃ অপরাধবন্তঃ, শেষং জীবনম্, বৈরস্যান্তং শত্রুনাশম্, সংবিধায় আহৃত্যোপযাতি কুর্ব্বন্নপি অতীব শান্তিং নোপৈতীতি মরণান্তানি বৈরাণীতি লোকে প্রসিদ্ধম্। অয়ন্তু মারয়িত্বাপি পুত্রপৌত্রাদিকমপি ন শেষয়তীত্য-

---

সুশিক্ষিত, উৎসাহী ও মহাবল আজানেয় অশ্বগণ এই বীরকে বহন করিতেছে, ইঁহার কর্ম্ম সকল অলৌকিক এবং ইঁহার 'ভীম' এই নাম পৃথিবীতে প্রসিদ্ধি লাভ করিয়াছে ॥১০॥

অপরাধীরা ইঁহার নিকট অবশিষ্ট থাকে না এবং ইনি কখনও শত্রুতা বিস্মৃত হন না; আর অন্য লোক শত্রুতার অবসান করিয়া পরে শান্তি লাভ করে; কিন্তু ইনি সম্পূর্ণরূপে শত্রুতার অবসান করিয়াও শান্তি লাভ করেন না ॥১১॥

আর ইনি—ধনুর্দ্ধরশ্রেষ্ঠ, ধৈর্য্যশীল, যশস্বী, জিতেন্দ্রিয়, বৃদ্ধসেবী, মনুষ্যমধ্যে বীর ও যুধিষ্ঠিরের ভ্রাতা ও শিষ্য অর্জ্জুন; ইনিও আমার পতি ॥১২॥

যিনি—ইচ্ছা, ভয় বা ক্রোধবশতঃ ধর্ম্ম পরিত্যাগ বা নৃশংসকার্য্য করেন না এবং যিনি অগ্নির তুল্য তেজস্বী, শত্রুবেগসহনক্ষম ও শত্রুদমনকারী, ইনি সেই তৃতীয় কুন্তীনন্দন অর্জ্জুন ॥১৩॥

যঃ সর্ব্বধর্ম্মার্থবিনিশ্চয়জ্ঞো ভয়ার্ত্তানাং ভয়হর্ত্তা মনীষী।
যস্যোত্তমং রূপমাহুঃ পৃথিব্যাং যং পাণ্ডবাঃ পরিরক্ষন্তি সর্ব্বে।
প্রাণৈর্গরীয়াংসমনুব্রতং বৈ স এষ বীরো নকুলঃ পতির্মে ॥১৪॥
যঃ খড়্গযোধী লঘুচিত্রহস্তো মহাংশ্চ ধীমান্ সহদেবো দ্বিতীয়ঃ।
যস্যাদ্য কর্ম্ম দ্রক্ষ্যসে মূঢ়সত্ত্ব! শতক্রতোর্বা দৈত্যসেনাসু সংখ্যে ॥১৫॥
শূরঃ কৃতাস্ত্রো মতিমান্ মনস্বী প্রিয়ঙ্করো ধর্ম্মসুতস্য রাজ্ঞঃ।
য এষ চন্দ্রার্কসমানতেজা জঘন্যজঃ পাণ্ডবানাং প্রিয়শ্চ ॥১৬॥
বুদ্ধ্যা সমো যস্য নরো ন বিদ্যতে বক্তা তথা সৎসু বিনিশ্চয়জ্ঞঃ।
য এষ শূরো নিত্যমমর্ষণশ্চ ধীমান্ প্রাজ্ঞঃ সহদেবঃ পতির্মে ॥১৭॥
(বিশেষকম্)

---

ভারতকৌমুদী

য ইতি। প্রাণৈর্গরীয়াংসং প্রাণাপেক্ষয়াপি প্রিয়তমম্, অনুব্রতমনুকূলম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

য ইতি। লঘুঃ শীঘ্রসঞ্চলনশীলঃ চিত্রো বিচিত্রভ্রমণশীলশ্চ হস্তো যস্য সঃ। সহদেবঃ প্রাচীনো রাজবিশেষঃ। হে মূঢ়সত্ত্ব! মূঢ়বুদ্ধে!। সংখ্যে যুদ্ধে, দৈত্যসেনাসু মধ্যে, শতক্রতোর্বা ইন্দ্রস্যেব, "বা স্যাদ্বিকল্পোপমযোরেবার্থে চ সমুচ্চয়ে" ইতি বিশ্বঃ। কৃতাস্ত্রঃ শিক্ষিতাস্ত্রঃ। জঘন্যজঃ কনিষ্ঠঃ। সৎসু বিদ্বৎসু, বিনিশ্চয়জ্ঞঃ কার্য্যনিরূপণনিপুণঃ। অমর্ষণঃ ক্রোধী, প্রাজ্ঞঃ পণ্ডিতশ্চ। একার্থে বহুতরশব্দপ্রয়োগ ঋষীণাং স্বভাবঃ ॥১৫—১৭॥

---

আর, যিনি—সমস্ত ধর্ম্ম ও অর্থের নিরূপণ করিতে নিপুণ, ভয়ার্ত্তগণের ভয়হর্ত্তা ও বুদ্ধিমান্, যাঁহার রূপকে সকলেই পৃথিবীর মধ্যে উত্তম বলিয়া থাকে এবং প্রাণ অপেক্ষাও প্রিয়তম ও অনুকূল বলিয়া যাঁহাকে পাণ্ডবেরা সকলেই সর্ব্বপ্রকারে রক্ষা করিয়া থাকেন, ইনি সেই নকুল; এই বীরও আমার পতি ॥১৪॥

আর, যিনি খড়্গযোদ্ধা এবং সেই যুদ্ধের সময়ে যাঁহার হাতখানি দ্রুতবেগে ও বিচিত্রভাবে ভ্রমণ করিয়া থাকে এবং যিনি—উদারচেতা ও বুদ্ধিমান্ দ্বিতীয় সহদেবরাজার তুল্য; আর মূঢ়বুদ্ধি জয়দ্রথ! যুদ্ধে দৈত্যসৈন্যের মধ্যে ইন্দ্রের ন্যায় আজ যাঁহার কার্য্য তুমি দেখিতে পাইবে এবং যিনি—বীর, অস্ত্রে সুশিক্ষিত, বুদ্ধিমান্, প্রশস্তচেতা, ধর্ম্মরাজের প্রিয়কার্য্যকারী, চন্দ্র ও সূর্য্যের তুল্য তেজস্বী এবং পাণ্ডবগণের প্রিয় ও কনিষ্ঠ; আর বুদ্ধিতে যাঁহার তুল্য মানুষ পৃথিবীতে নাই এবং যিনি পণ্ডিতগণের মধ্যে বক্তা, কার্য্যনিরূপণে নিপুণ, বীর, সর্ব্বদা অসহিষ্ণু, বুদ্ধিমান্ ও বিদ্বান্, ইনি সেই সহদেব; ইনিও আমার পতি ॥১৫—১৭॥

ত্যজেৎ প্রাণান্ প্রবিশেদ্ধব্যবাহং ন ত্বেবৈষ ব্যাহরেদ্ধর্ম্মবাহ্যম্।
সদা মনস্বী ক্ষত্রধর্ম্মে রতশ্চ কুন্ত্যাঃ প্রাণৈরিষ্টতমো নৃবীরঃ ॥১৮॥
বিশীর্য্যন্তীং নাবমিবার্ণবান্তে রত্নাভিপূর্ণাং মকরস্য পৃষ্ঠে।
সেনাং তবেমাং হতসর্ব্বযোধাং বিক্ষোভিতাং দ্রক্ষ্যসি পাণ্ডুপুত্রৈঃ ॥১৯॥
ইত্যেতে'বৈ কথিতাঃ পাণ্ডুপুত্রা যাংস্ত্বং মোহাদবমন্য প্রবৃত্তঃ।
যদ্যেতেভ্যো মুচ্যসেঽভিন্নদেহঃ পুনর্জ্জন্ম প্রাপ্স্যসে জীব এব ॥২০॥

---

## ভারতকৌমুদী

ত্যজেদিতি। প্রাণৈস্তুল্যঃ কুন্ত্যা ইষ্টতমঃ প্রিয়তমঃ, মনস্বী প্রশস্তচেতাঃ, সদা ক্ষত্রধর্ম্মে রতশ্চ এষ নৃবীরঃ সহদেবঃ, প্রাণানপি ত্যজেৎ, হব্যবাহমগ্নিমপি, প্রবিশেৎ, তথাপি তু ধর্ম্মবাহ্যং ধর্ম্মবহির্ভূতং বাক্যম্, ন ব্যাহরেদ্বদেৎ ॥১৮॥

বীতি। অর্ণবান্তে সমুদ্রমধ্যে, মকরস্য স্বনামপ্রসিদ্ধজলজন্তুবিশেষস্য পৃষ্ঠে লগিত্বেতি শেষঃ, বিক্ষোভিতামাদৌ তদুত্থিতনেন সঞ্চালিতাম্, পরঞ্চ বিশীর্য্যন্তীং বিশীর্য্যমাণাম্, রত্নাভিপূর্ণাম্, নাবং তরণিমিব, তবেমাং সেনাম্, পাণ্ডুপুত্রৈরাদৌ বিক্ষোভিতাং প্রহারেণ সঞ্চালিতাম্, পরঞ্চ হতাঃ সর্ব্বে যোধা যোদ্ধারো যস্যাস্তাং তাদৃশীং দ্রক্ষ্যসি ॥১৯॥

ইতীতি। কথিতা বর্ণিতাঃ। প্রবৃত্তো মদপহরণ ইতি শেষঃ। জীবো জীবন্নেব ॥২০॥

## ভারতভাবদীপঃ

ত্যক্তং দীর্ঘকোপিত্বমুক্তম্ ॥১১—১৩॥ যং পরিরক্ষন্তি স নকুল ইতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥১৪॥ মূঢ়সত্ত্ব! মূঢ়বুদ্ধে! শতক্রতোর্বা শতক্রতোরিব ॥১৫—১৯॥ জীব এব জীবন্নেব অমৃত্বৈব পুনর্জ্জন্ম প্রাপ্স্যসে ॥২০—২১॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্বিংশত্যধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥২২৪॥

কুন্তীদেবীর প্রাণের তুল্য প্রিয়তম, প্রশস্তচিত্ত এবং সর্ব্বদা ক্ষত্রিয়ধর্ম্মে নিরত এই মনুষ্যবীর সহদেব বরং প্রাণ পরিত্যাগও করিতে পারেন এবং অগ্নিতে প্রবেশও করিতে পারেন, কিন্তু ধর্ম্মবহির্ভূত বাক্য বলিতে পারেন না ॥১৮॥

রত্নপূর্ণ নৌকা যেমন সমুদ্রের মধ্যে মকরের পৃষ্ঠে লাগিয়া প্রথমে বিক্ষুব্ধ হইয়া পরে ভাঙ্গিয়া যায়, তেমন পাণ্ডবেরা তোমার এই বাহিনীকে প্রথমে বিক্ষুব্ধ করিয়া, পরে ইহার সমস্ত যোদ্ধাকে সংহার করিবেন; তুমি ইহা দেখিতে পাইবে ॥১৯॥

তুমি মোহবশতঃ যাঁহাদিগকে অবজ্ঞা করিয়া আমাকে হরণ করিতে প্রবৃত্ত হইয়াছ, এই সেই পাণ্ডবগণের বর্ণনা করিলাম। তুমি যদি অক্ষত শরীরে ইঁহাদের হাত হইতে মুক্ত হইতে পার, তবে জীবিত থাকিয়াই পুনর্জ্জন্ম লাভ করিবে" ॥২০॥

বৈশম্পায়ন উবাচ।

ততঃ পার্থাঃ পঞ্চ পঞ্চেন্দ্রকল্পাস্ত্যক্ত্বা ত্রস্তান্ প্রাঞ্জলীংস্তান্ পদাতীন্।
রথানীকং শরবর্ষান্ধকারং চক্রুঃ ক্রুদ্ধাঃ সর্ব্বতঃ সন্নিগৃহ্য ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদী-হরণে দ্রৌপদীবাক্যে চতুর্বিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## পঞ্চবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

সন্তিষ্ঠত প্রহরত তূর্ণং বিপরিধাবত।
ইতি স্ম সৈন্ধবো রাজা চোদয়ামাস তান্ নৃপান্ ॥১॥
ততো ঘোরতমঃ শব্দো রণে সমভবত্তদা।
ভীমার্জ্জুনযমান্ দৃষ্ট্বা সৈন্যানাং সযুধিষ্ঠিরান্ ॥২॥

ভারতকৌমুদী

তত ইতি। রথানীকং রথিসৈন্যম্, শরবর্ষেণ অন্ধকারো যত্র তত্র। সন্নিগৃহ্য অভিভূয় ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে চতুর্বিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সামিতি। সন্তিষ্ঠত ন পলায়ধ্বম্। স্মেতি পাদপূরণে, সৈন্ধবো জয়দ্রথঃ ॥১॥
তত ইতি। শব্দঃ কোলাহলঃ। যমৌ নকুলসহদেবৌ। সযুধিষ্ঠিরান্ যুধিষ্ঠিরসহিতান্ ॥২॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর পঞ্চেন্দ্রতুল্য পঞ্চ পাণ্ডব ক্রুদ্ধ হইয়া, ভীত ও কৃতাঞ্জলি সেই পদাতিসৈন্যগণকে পরিত্যাগ করিয়া, সকল দিক্ হইতে আক্রমণ-পূর্ব্বক শরবর্ষণদ্বারা রথী সৈন্যগণকে অন্ধকারাচ্ছন্ন করিলেন ॥২১॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—তদনন্তর রাজা জয়দ্রথ সেই রাজপুত্রদিগকে এইভাবে যুদ্ধে প্রণোদিত করিলেন যে, "আপনারা দাঁড়ান, প্রহার করুন এবং সকল দিক্ হইতে ধাবিত হউন" ॥১॥

---

* '…ঊনষষ্ট্যধিকদ্বিশততমঃ…'—পি, '…একোনসপ্তত্যধিকদ্বিশততমঃ…'—বা ব, '…সপ্তত্যধিকদ্বিশততমঃ…'—কা, '…একসপ্তত্যধিকদ্বিশততমঃ…'—নি।

(১)…ইতি স সৈন্ধবো রাজা—পি।

শিবিসৌবীরসিন্ধূনাং বিষাদশ্চাপ্যজায়ত।
তান্ দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রান্ ব্যাঘ্রানিব বলোৎকটান্ ॥৩॥
হেমচিত্রসমুৎসেধাং সর্ব্বশৈক্যায়সীং গদাম্।
প্রগৃহ্যাভ্যদ্রবদ্ভীমঃ সৈন্ধবং কালচোদিতম্ ॥৪॥
তদন্তরমথাবৃত্য কোটিকাস্যোঽভ্যহারয়ৎ।
মহতা রথবংশেন পরিবার্য্য বৃকোদরম্ ॥৫॥
শক্তিতোমরনারাচৈর্বীরবাহুপ্রচোদিতৈঃ।
কীর্য্যমাণোঽপি বহুভির্ন স ভীমোঽভ্যকম্পত ॥৬॥
গজন্তু সগজারোহং পদাতীংশ্চ চতুর্দ্দশ।
জঘান গদয়া ভীমঃ সৈন্ধবধ্বজিনীমুখে ॥৭॥

ভারতকৌমুদী

শিবীতি। শিবয়স্তদ্বংশীয়াঃ সৌবীরসিন্ধবশ্চ তত্তদ্দেশীয়াস্তেষাম্ ॥৩॥

হেমেতি। ভীমঃ, হেম্না হেমপট্টবেষ্টনেন চিত্রো বিচিত্রঃ সমুৎসেধ উপরিভাগো যস্যাস্তাম্, তথা সর্ব্বেষেব অবয়বেষু শৈক্যায়সী শৈক্যনামকলঘুলৌহনির্ম্মিতেতি সর্ব্বশৈক্যায়সী তাং গদাং প্রগৃহ্য, পরাজয়ায় কালচোদিতং সৈন্ধবং জয়দ্রথমভ্যদ্রবৎ ॥৪॥

তদিতি। অথ কোটিকাস্যস্তদাখ্যঃ প্রাগুক্তো রাজপুত্রঃ, মহতা রথানাং বংশেন সমূহেন, তয়োর্ভীমজয়দ্রথয়োঃ অন্তরং মধ্যদেশম্, আবৃত্য নিরুধ্য, বৃকোদরং পরিবার্য্য নিবার্য্য চ, অভ্যহারয়ৎ ভীমং প্রতি অস্ত্রাণি ন্যক্ষিপৎ ॥৫॥

শক্তীতি। বীরবাহুভিঃ প্রচোদিতৈর্নিক্ষিপ্তৈঃ। কীর্য্যমাণোঽপি আচ্ছাদ্যমানোঽপি ॥৬॥

গজমিতি। সগজারোহম্ আরোহিসহিতম্। সৈন্ধবস্য ধ্বজিনীমুখে সেনাগ্রে ॥৭॥

তাহার পর যুদ্ধে যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেবকে দেখিয়া তখনই জয়দ্রথের সৈন্যগণের মধ্যে ঘোরতর কোলাহল উত্থিত হইল ॥২॥

এবং ব্যাঘ্রের ন্যায় বলমত্ত সেই পুরুষশ্রেষ্ঠগণকে দেখিয়া শিবিবংশীয় ও সিন্ধু-সৌবীরদেশীয় রাজগণের বিষাদ জন্মিল ॥৩॥

যাঁহার উপরিভাগ স্বর্ণপট্টবেষ্টিত এবং সমস্ত ভাগ শৈক্যলৌহে নির্ম্মিত ছিল, সেই গদা ধারণ করিয়া ভীমসেন কালপ্রেরিত জয়দ্রথের প্রতি ধাবিত হইলেন ॥৪॥

তাহার পর কোটিকাস্য বিশাল রথসমূহদ্বারা ভীম ও জয়দ্রথের মধ্যস্থান আবৃত করিয়া ভীমকে নিবারণপূর্ব্বক অস্ত্রক্ষেপ করিতে লাগিলেন ॥৫॥

তখন বীরগণনিক্ষিপ্ত বহুতর শক্তি, তোমর ও নারাচদ্বারা আবৃত হইয়াও ভীমসেন বিচলিত হইলেন না ॥৬॥

পার্থঃ পঞ্চশতান্ শূরান্ পার্ব্বতীয়ান্ মহারথান্।
পরীপ্সমানঃ সৌবীরং জঘান ধ্বজিনীমুখে ॥৮॥
রাজা স্বয়ং সুবীরাণাং প্রবরাণাং প্রহারিণাম্।
নিমেষমাত্রেণ শতং জঘান সমরে তদা ॥৯॥
দদৃশে নকুলস্তত্র রথাৎ প্রস্কন্দ্য খড়্গধৃক্।
শিরাংসি পাদরক্ষাণাং বীজবৎ প্রবপন্ মুহুঃ ॥১০॥
সহদেবস্তু সংযায় রথেন গজযোধিনঃ।
পাতয়ামাস নারাচৈদ্রুমেভ্য ইব বর্হিণঃ ॥১১॥
ততস্ত্রিগর্ত্তঃ সধনুরবতীর্য্য মহারথাৎ।
গদয়া চতুরো বাহান্ রাজ্ঞস্তস্য তদাবধীৎ ॥১২॥

ভারতকৌমুদী

পার্থ ইতি। পার্থোঽর্জ্জুনঃ, অন্যেষাং পৃথগুপাদানাৎ। পরীপ্সমানো ধর্ত্তুমিচ্ছন্ ॥৮॥
রাজেতি। রাজা যুধিষ্ঠিরঃ, সুবীরাণাং সৌবীরদেশীয়ানাম্, প্রহারিণাং যোদ্ধৄণাম্ ॥৯॥
দদৃশ ইতি। প্রস্কন্দ্য অবপ্লুত্য। পাদরক্ষাণাং রথচক্ররক্ষকাণাম্, প্রবপন্ নিপাতয়ন্ ॥১০॥
সহেতি। গজযোধিনো বিপক্ষসৈন্যান্। বর্হিণো ময়ূরান্ ॥১১॥
তত ইতি। ত্রিগর্ত্তস্ত্রিগর্ত্তরাজঃ। বাহান্ অশ্বান্, রাজ্ঞো যুধিষ্ঠিরস্য ॥১২॥

---

পরন্তু ভীমসেন গদাদ্বারা জয়দ্রথসৈন্যের সম্মুখভাগে অবস্থিত চৌদ্দ জন পদাতিকে এবং আরোহীর সহিত একটা হাতীকে সংহার করিলেন ॥৭॥

অর্জ্জুন জয়দ্রথকে ধরিবার ইচ্ছা করিয়া তাঁহার সৈন্যের সম্মুখভাগে পাঁচ শত পার্ব্বত্য মহারথ বীরকে বধ করিলেন ॥৮॥

তখন রাজা যুধিষ্ঠির স্বয়ং নিমেষের মধ্যে সৌবীরদেশীয় প্রধান এক শত যোদ্ধাকে নিহত করিলেন ॥৯॥

সেই সময়ে ইহাও দেখা গেল যে, নকুল খড়্গধারণপূর্ব্বক রথ হইতে লাফাইয়া পড়িয়া ধান্যাদিবীজের ন্যায় চক্ররক্ষী সৈন্যগণের মস্তক সকল মুহুর্মুহুঃ নিপাতিত করিতেছেন ॥১০॥

এবং সহদেবও রথারোহণপূর্ব্বক জয়দ্রথের সৈন্যমধ্যে প্রবেশ করিয়া নারাচদ্বারা বৃক্ষ হইতে ময়ূরসমূহের ন্যায় গজারোহীদিগকে নিপাতিত করিতে লাগিলেন ॥১১॥

তাহার পর ধনুর্দ্ধর ত্রিগর্ত্তরাজ মহারথ হইতে অবতীর্ণ হইয়া তখনই গদাদ্বারা যুধিষ্ঠিরের রথের চারিটা অশ্বকেই বধ করিলেন ॥১২॥

---

(১১) সহদেবস্তু সংযাত্তঃ—বা ব কা পি।

তমভ্যাসগতং রাজা পদাতিং কুন্তিনন্দনঃ।
অর্দ্ধচন্দ্রেণ বাণেন বিব্যাধোরসি ধর্ম্মরাট্ ॥১৩॥
স ভিন্নহৃদয়ো বীরো বক্ত্রাচ্ছোণিতমুদ্বমন্।
পপাতাভিমুখং প্রাপ্তশ্ছিন্নমূল ইব দ্রুমঃ ॥১৪॥
ইন্দ্রসেনদ্বিতীয়স্তু রথাৎ প্রস্কন্দ্য ধর্ম্মরাট্।
হতাশ্বঃ সহদেবস্য প্রতিপেদে মহারথম্ ॥১৫॥
নকুলং ত্বভিসন্ধায় ক্ষেমঙ্করমহামুখৌ।
উভাবুভয়তস্তীক্ষ্ণৈঃ শরবর্ষৈরবর্ষতাম্ ॥১৬॥
তোমরৈরভিবর্ষন্তৌ জীমূতাবিব বার্ষিকৌ।
একৈকেন বিপাঠেন জঘ্নে মাদ্রবতীসুতঃ ॥১৭॥

ভারতকৌমুদী

তমিতি। অভ্যাসগতং সমীপোপস্থিতম্। উরসি বক্ষসি ॥১৩॥
স ইতি। ভিন্নহৃদয়ো বিদীর্ণবক্ষাঃ। অভিমুখং যুধিষ্ঠিরস্যৈব ॥১৪
ইন্দ্রেতি। প্রস্কন্দ্য হতাশ্বত্বাদেবাবপ্লুত্য। প্রতিপেদে প্রাপ আরুরোহেত্যর্থঃ ॥১৫॥
নকুলমিতি। ক্ষেমঙ্করমহামুখৌ তদাখ্যৌ বীরৌ। উভয়ত উভয়দিগ্ভ্যাম্ ॥১৬॥
তোমরৈরিতি। জীমূতৌ মেঘাবিব, বার্ষিকৌ বর্ষাকালীনৌ। বিপাঠেন তদাখ্যোনাস্ত্রেণ ॥১৭॥

তখন যুধিষ্ঠির অর্দ্ধচন্দ্রবাণদ্বারা নিকটবর্ত্তী ও পাদচারী ত্রিগর্ত্তরাজের বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥১৩॥

তাহাতেই ত্রিগর্ত্তরাজের বক্ষস্থল বিদীর্ণ হইয়া গেল; তাই সম্মুখাগত বীর ত্রিগর্ত্তরাজ মুখ হইতে রক্ত বমন করিতে থাকিয়া ছিন্নমূল বৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইলেন ॥১৪॥

তখন অশ্বগুলি নিহত হইয়াছিল বলিয়া যুধিষ্ঠির নিজ সারথি ইন্দ্রসেনের সহিত রথ হইতে লাফাইয়া পড়িয়া যাইয়া সহদেবের বিশাল রথে আরোহণ করিলেন ॥১৫॥

এদিকে 'ক্ষেমঙ্কর' ও 'মহামুখ' নামক দুই মহাবীর নকুলকে লক্ষ্য করিয়া, দুই দিক্ হইতেই তীক্ষ্ণ বাণসমূহ বর্ষণ করিতে লাগিলেন ॥১৬॥

এবং বর্ষাকালের দুই খণ্ড মেঘের ন্যায় তাঁহারা নকুলের উপরে তোমরও বর্ষণ করিতে থাকিলেন; তখন নকুল এক একটী বিপাঠ অস্ত্রদ্বারা তাঁহাদিগকে বধ করিলেন ॥১৭॥

(১৪)...পপতাভিমুখঃ পার্থম্—বা ব কা পি।

ত্রিগর্ত্তরাজঃ সুরথস্তস্যাথ রথধূর্গতঃ ।
রথমাক্ষেপয়ামাস গজেন গজযানবিৎ ॥১৮॥
নকুলস্ত্বপভীস্তস্মাদ্রথাচ্চর্ম্মাসিপাণিমান্ ।
উদ্‌ভ্রাম্য স্থানমাস্থায় তস্থৌ গিরিরিবাচলঃ ॥১৯॥
সুরথস্তং গজবরং বধায় নকুলস্য তু ।
প্রেষয়ামাস সক্রোধমভ্যুচ্ছ্রিতকরং ততঃ ॥২০॥
নকুলস্তস্য নাগস্য সমীপপরিবর্ত্তিনঃ ।
সবিষাণং ভুজং মূলে খড়্গেন নিরকৃন্তত ॥২১॥
ন বিনদ্য মহানাদং গজঃ কঙ্কণভূষণঃ ।
পতন্নবাকৃশিরা ভূমৌ হস্ত্যারোহমপোথয়ৎ ॥২২॥
স তৎ কর্ম্ম মহৎ কৃত্বা শূরো মাদ্রবতীসুতঃ ।
ভীমসেনরথং প্রাপ্য শর্ম্ম লেভে মহারথঃ ॥২৩॥

---

ভারতকৌমুদী

ত্রীতি। ত্রিগর্ত্তরাজঃ অপরঃ। রথধূর্গতো রথান্তিকগতঃ ॥১৮॥
নকুল ইতি। অপভীর্নির্ভয়ঃ। উদ্‌ভ্রাম্য চর্ম্মাসী ঘূর্ণয়িত্বা, স্থানং ভূতলম্ ॥১৯॥
সুরথ ইতি। অভ্যুচ্ছ্রিতকরং নকুলং প্রতি উত্তোলিতশুণ্ডম্ ॥২০॥
নকুল ইতি। নাগস্য হস্তিনঃ। সবিষাণং সদন্তম্, ভুজং শুণ্ডাম্ ॥২১॥
স ইতি। কঙ্কণং শেখরঃ, "কঙ্কণং শেখরে হস্তসূত্রমণ্ডনয়োরপি" ইতি বিশ্বঃ ॥২২॥

---

তাহার পর হস্তিযাননিপুণ 'সুরথ'-নামক অপর একজন ত্রিগর্ত্তরাজ নকুলের রথের নিকটবর্ত্তী হইয়া হস্তীদ্বারা সেই রথখানাকে আকর্ষণ করাইলেন ॥১৮॥

তখন অসি-চর্ম্মধারী নির্ভয়চিত্ত নকুল সেই অসি-চর্ম্ম ঘুরাইতে ঘুরাইতে রথ হইতে ভূতলে নামিয়া পর্ব্বতের ন্যায় অচল হইয়া দাঁড়াইলেন ॥১৯॥

তদনন্তর সুরথ নকুলকে বধ করিবার জন্য ক্রোধের সহিত সেই উত্তোলিতশুণ্ড হস্তিবরকে প্রেরণ করিলেন ॥২০॥

সেই হস্তী নিকটবর্ত্তী হইলে, নকুল খড়্গদ্বারা দন্তের সহিত তাহার শুঁড়টাকে মূলদেশেই ছেদন করিলেন ॥২১॥

তখন শিরোভূষণভূষিত সেই হস্তী বিশাল গর্জ্জন করিয়া অধোমুখ হইয়া ভূতলে পতিত হইতে থাকিয়া আরোহীকে নিষ্পেষিত করিল ॥২২॥

---

(১৯)···উদ্‌ভ্রান্তং স্থানমাস্থায়—বা ব কা, ···উদ্‌ভ্রান্তং স্থানমাসাদ্য—পি। (২২)· গজঃ কঙ্কটভূষণঃ—পি।

ভীমস্ত্বাপততো রাজ্ঞঃ কোটিকাস্যস্য সঙ্গরে।
সূতস্য নুদতো বাহান্ ক্ষুরপ্রেণাহরচ্ছিরঃ ॥২৪॥
ন বুবোধ হতং সূতং স রাজা বাহুশালিনা।
তস্যাশ্বা ব্যদ্রবন্ সংখ্যে হতসূতাস্ততস্ততঃ ॥২৫॥
বিমুখং হতসূতং তং ভীমঃ প্রহরতাং বরঃ।
জঘান তলযুক্তেন প্রাসেনাভ্যেত্য পাণ্ডবঃ ॥২৬॥
দ্বাদশানাস্তু সর্ব্বেষাং সৌবীরাণাং ধনঞ্জয়ঃ।
চকর্ত্ত নিশিতৈর্ভল্লৈর্ধনূংষি চ শিরাংসি চ ॥২৭॥
শিবীনিক্ষ্বাকুমুখ্যাংশ্চ ত্রিগর্ত্তান্ সৈন্ধবানপি।
জঘানাতিরথঃ সংখ্যে বাণগোচরমাগতান্ ॥২৮॥

ভারতকৌমুদী

স ইতি। তৎ গজবধরূপম্। শর্ম্ম স্বস্তি ॥২৩॥
ভীম ইতি। আপততঃ আগচ্ছতঃ, সঙ্গরে যুদ্ধে। নুদতশ্চালয়তঃ, বাহান্ অশ্বান্ ॥২৪॥
নেতি। স কোটিকাস্যঃ, বাহুশালিনা ভীমেন। সংখ্যে যুদ্ধে ॥২৫॥
বিমুখমিতি। তং কোটিকাস্যম্। তলযুক্তেন মুষ্টিসমন্বিতেন ॥২৬॥
দ্বাদশানামিতি। সৌবীরাণাং সৌবীরদেশীয়ানাং বীরাণাম্ ॥২৭॥
শিবীনিতি। সৈন্ধবান্ সিন্ধুদেশীয়ান্। অতিরথঃ অর্জ্জুনঃ, সংখ্যে যুদ্ধে ॥২৮॥

ভারতভাবদীপঃ

সন্তিষ্ঠেতেতি ॥১—৪॥ অন্তরমভ্যাহারয়ৎ ভীমজয়দ্রথয়োর্মধ্যে প্রবেশেন ব্যবধানং কৃতবান্, রথবংশেন রথবর্গেণ ॥৫—২০॥ সবিষাণং ভুজম্, সদন্তং শুণ্ডদণ্ডম্, মূলে গণ্ডপ্রদেশে ॥২১—২৫॥

এদিকে বীর ও মহারথ নকুল সেই গুরুতর কার্য্য করিয়া ভীমসেনের রথে উঠিয়া স্বস্তি লাভ করিলেন ॥২৩॥

কোটিকাস্যরাজা যুদ্ধে ভীমের দিকে আসিতেছিলেন এবং তাঁহার সারথি ঘোড়াগুলিকে চালাইতেছিল; এই সময়ে ভীম ক্ষুরপ্রদ্বারা সেই সারথির মস্তকচ্ছেদন করিলেন ॥২৪॥

ভীম সারথিকে যে বধ করিয়াছেন, তাহা কোটিকাস্য বুঝিতেই পারিলেন না; কিন্তু সারথি নিহত হওয়ায় তাঁহার ঘোড়াগুলি যুদ্ধে ইতস্ততঃ বিচরণ করিতে লাগিল ॥২৫॥

তখন যোদ্ধৃশ্রেষ্ঠ ভীমসেন নিকটবর্ত্তী হইয়া মুষ্টিযুক্ত প্রাসদ্বারা পরাঙ্মুখ ও হতসারথি সেই কোটিকাস্যকে বধ করিলেন ॥২৬॥

এদিকে অর্জ্জুন নিশিত ভল্লদ্বারা সৌবীরদেশীয় বার জন বীরের মধ্যে সকলেরই ধনু ও মস্তক ছেদন করিলেন ॥২৭॥

সাদিতাঃ প্রত্যদৃশ্যন্ত বহবঃ সব্যসাচিনা।
সপতাকাশ্চ মাতঙ্গাঃ সধ্বজাশ্চ মহারথাঃ ॥২৯॥
প্রচ্ছাদ্য পৃথিবীং তস্থুঃ সর্ব্বমায়োধনং প্রতি।
শরীরাণ্যশিরস্কানি বিদেহানি শিরাংসি চ ॥৩০॥
শ্বগৃধ্রকঙ্ককাকোল-ভাসগোমায়ুবায়সাঃ।
অতৃপ্যংস্তত্র বীরাণাং হতানাং মাংসশোণিতৈঃ ॥৩১॥
হতেষু তেষু বীরেষু সিন্ধুরাজো জয়দ্রথঃ।
বিমুচ্য কৃষ্ণাং সন্ত্রস্তঃ পলায়নমনাঽভবৎ ॥৩২॥
স তস্মিন্ সঙ্কুলে সৈন্যে দ্রৌপদীমবতার্য্য তাম্।
প্রাণপ্রেপ্সুরুপাধাবদ্বনং তত্র নরাধমঃ ॥৩৩॥
দ্রৌপদীং ধর্ম্মরাজস্তু দৃষ্ট্বা ধৌম্যপুরস্কৃতাম্।
মাদ্রীপুত্রেণ বীরেণ রথমারোপয়ত্তদা ॥৩৪॥

ভারতকৌমুদী

সাদিতা ইতি। সাদিতা নিপাতিতাঃ। মহান্তো রথা মহারথাঃ ॥২৯॥
প্রচ্ছাদ্যেতি। পৃথিবীং ভূমিম্, আয়োধনং যুদ্ধম্, যুদ্ধস্য সর্ব্বং স্থানমিত্যর্থঃ ॥৩০॥
শ্বেতি। কঙ্কাঃ পক্ষিবিশেষাঃ, কাকোলা দ্রোণকাকাঃ, বায়সাঃ সাধারণকাকাঃ ॥৩১॥
হতেষ্বিতি। পলায়নমনাঃ পলায়নেচ্ছুঃ। বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৩২॥
স ইতি। সঙ্কুলে বিশৃঙ্খলে। অবতার্য্য স্বরথাৎ। প্রাণপ্রেপ্সুঃ প্রাণরক্ষণেচ্ছুঃ ॥৩৩॥

এবং অতিরথ অর্জ্জুন যুদ্ধে বাণপথে উপস্থিত হওয়ামাত্রই শিবি ও ইক্ষ্বাকুবংশীয় এবং ত্রিগর্ত্ত ও সিন্ধুদেশীয় বীরদিগকে সংহার করিলেন ॥২৮॥

ক্রমে দেখা গেল—অর্জ্জুন পতাকার সহিত বহুতর হস্তীকে এবং ধ্বজের সহিত অনেক বড় বড় রথকে নিপাতিত করিয়াছেন ॥২৯॥

তখন মস্তকশূন্য বহুতর দেহ এবং দেহশূন্য বহুতর মস্তক সমগ্র যুদ্ধস্থানটাকে আবৃত করিয়া রহিয়াছিল ॥৩০॥

সেই সময়ে কুকুর, হাড়গিলা, দাঁড়কাক, ভাস, শৃগাল ও সাধারণ কাক সকল নিহত বীরগণের রক্ত ও মাংসদ্বারা তৃপ্তি লাভ করিতে লাগিল ॥৩১॥

সেই বীরগণ নিহত হইলে, সিন্ধুরাজ জয়দ্রথ অত্যন্ত ভীত হইয়া দ্রৌপদীকে পরিত্যাগ করিয়া পলায়ন করিবার ইচ্ছা করিলেন ॥৩২॥

ক্রমে সেই নরাধম জয়দ্রথ আপন রথ হইতে দ্রৌপদীকে নামাইয়া দিয়া প্রাণরক্ষার জন্য বনের ভিতরে ধাবিত হইল ॥৩৩॥

(৩৩)...বনং যেন নরাধমঃ—বা ব কা পি।

ততস্তদ্বিদ্রুতং সৈন্যমপযাতে জয়দ্রথে।
আদিশ্যাদিশ্য নারাচৈরাজঘান বৃকোদরঃ ॥৩৫॥
সব্যসাচী তু তং দৃষ্ট্বা পলায়ন্তং জয়দ্রথম্।
বারয়ামাস নিঘ্নন্তং ভীমং সৈন্ধবসৈনিকান্ ॥৩৬॥

অর্জ্জুন উবাচ।

যস্যাপচারাৎ প্রাপ্তোঽয়মস্মান্ ক্লেশো দুরাসদঃ।
তমস্মিন্ সমরোদ্দেশে ন পশ্যামি জয়দ্রথম্ ॥৩৭॥
তমেবান্বিষ ভদ্রং তে কিং তে যোধৈর্নিপাতিতৈঃ।
অনামিষমিদং কর্ম্ম কথং বা মন্যতে ভবান্ ॥৩৮॥

---

ভারতকৌমুদী

দ্রৌপদীমিতি। মাদ্রীপুত্রেণ সহদেবেন, তদীয়রথ এব ধর্ম্মরাজস্য প্রাগারোহণাৎ ॥৩৪॥

তত ইতি। বিদ্রুতং পলায়িতম্। আদিশ্যাদিশ্য তিষ্ঠ তিষ্ঠেত্যাজ্ঞায়াজ্ঞায় ॥৩৫॥

সব্যেতি। সৈন্ধবস্য জয়দ্রথস্য সৈনিকান্ নিঘ্নন্তং ভীমং বারয়ামাস ॥৩৬॥

যস্যেতি। অপচারাদত্যাচারাৎ। সমরোদ্দেশে যুদ্ধভূমৌ ॥৩৭॥

তমিতি। অন্বিষ অন্বিষ্য। ইদং যোধনিপাতনরূপং কর্ম্ম, ন বিদ্যতে আমিষং লোভো যস্মিংস্তৎ, অবাঞ্ছনীয়মিত্যর্থঃ, "আমিষং পললে লোভে" ইত্যাদিবিশ্বঃ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

তলযুক্তেন মুষ্টিযুক্তেন। "তলং স্বরূপে" ইত্যুপক্রম্য "চপেটে চ ৎসরা' বিতি মেদিনী। ৎসরুঃ ষ্টিঃ ॥২৬—৩৪॥ আদিশ্য নাম বিশ্রাব্য ॥৩৫॥ সৈনিকান্ নিঘ্নন্তং ভীমং বারয়ামাস

তখন যুধিষ্ঠির দ্রৌপদীকে ধৌম্যপুরোহিতের সম্মুখবর্ত্তিনী দেখিয়া তখনই সহদেবদ্বারা তাঁহাকে আপন রথে আরোহণ করাইলেন ॥৩৪॥

ওদিকে জয়দ্রথ পলায়ন করিলে তাঁহার সৈন্যগণও পলায়ন করিতে লাগিল; তখন ভীমসেন 'দাঁড়া দাঁড়া' বলিয়া আদেশ করিয়া করিয়া নারাচদ্বারা তাহাদিগকে বধ করিতে লাগিলেন ॥৩৫॥

জয়দ্রথ পলায়ন করিয়াছে এবং ভীম তাহার সৈন্য বিনাশ করিতেছেন, ইহা দেখিয়া অর্জ্জুন ভীমকে নিবারণ করিলেন ॥৩৬॥

অর্জ্জুন বলিলেন—"যাহার অত্যাচারে আমাদের এই দুঃসহ কষ্ট উপস্থিত হইয়াছে, সেই জয়দ্রথকেই এই সমরস্থলে দেখিতেছি না ॥৩৭॥

অতএব তাহারই অন্বেষণ করুন; আপনার মঙ্গল হউক; এই যোদ্ধৃগণকে বিনাশ করায় আপনার কি ফল হইবে? এটা ত অবাঞ্ছনীয় কার্য্য। আপনিই বা কি মনে করেন?" ॥৩৮॥

বৈশম্পায়ন উবাচ।

ইত্যুক্তো ভীমসেনস্তু গুড়াকেশেন ধীমতা।
যুধিষ্ঠিরমভিপ্রেক্ষ্য বাগ্মী বচনমব্রবীৎ ॥৩৯॥
হতপ্রবীরা রিপবো ভূয়িষ্ঠং বিদ্রুতা দিশঃ।
গৃহীত্বা দ্রৌপদীং রাজন্! নিবর্ত্ততু ভবানিতঃ ॥৪০॥
যমাভ্যাং সহ রাজেন্দ্র! ধৌম্যেন চ মহাত্মনা।
প্রাপ্যাশ্রমপদং রাজন্! দ্রৌপদীং পরিসান্ত্বয় ॥৪১॥
নহি মে মোক্ষ্যতে জীবন্ মূঢ়ঃ সৈন্ধবকো নৃপঃ।
পাতালতলসংস্থোঽপি যদি শক্রোঽস্য সারথিঃ ॥৪২॥

যুধিষ্ঠির উবাচ।

ন হন্তব্যো মহাবাহো! দুরাত্মাপি স সৈন্ধবঃ।
দুঃশলামভিসংস্মৃত্য গান্ধারীঞ্চ যশস্বিনীম্ ॥৪৩॥

ভারতকৌমুদী

ইতীতি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশো নিয়ন্তা তেন জিতনিদ্রেণার্জ্জুনেনেত্যর্থঃ ॥৩৯॥

হতেতি। হতাঃ প্রকৃষ্টা বীরা যেষাং তে। ভূয়িষ্ঠং বহুলং যথা স্যাত্তথা ॥৪০॥

যমাভ্যামিতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। আশ্রমপদমাশ্রমস্থানম্ ॥৪১॥

নহীতি। সৈন্ধবকো জয়দ্রথঃ, কুৎসায়াং কপ্রত্যয়ঃ। সারথিঃ সহায়ঃ ॥৪২॥

নেতি। সৈন্ধবো জয়দ্রথঃ। অভিসংস্মৃত্য জ্যেষ্ঠতাততনয়ায়া দুঃশলায়া বৈধব্যযাতনাম্ ইয়ন্তং কালং যাবচ্ছোকানমুভবেন যশস্বিন্যাশ্চ গান্ধার্য্যাঃ শোকং বিভাব্যেতি ভাবঃ ॥৪৩॥

---

বৈশম্পায়ন কহিলেন—বুদ্ধিমান্ অর্জ্জুন এই কথা বলিলে, বাগ্মী ভীমসেন যুধিষ্ঠিরের দিকে চাহিয়া এই কথা বলিলেন—॥৩৯॥

"মহারাজ! শত্রুপক্ষের প্রধান প্রধান বীরই নিহত হইয়াছে এবং অনেকে নানাদিকে পলায়ন করিয়াছে; অতএব আপনি দ্রৌপদীকে লইয়া এস্থান হইতে ফিরিয়া যান ॥৪০॥

রাজশ্রেষ্ঠ রাজা! মহাত্মা ধৌম্যপুরোহিত এবং নকুল ও সহদেবের সহিত আপনি আশ্রমে যাইয়া দ্রৌপদীকে আশ্বস্ত করুন ॥৪১॥

জয়দ্রথ যদি পাতালেও যাইয়া থাকে এবং ইন্দ্রও যদি তাহার সহায় হন, তথাপি সে মূর্খ জীবিত অবস্থায় আমার নিকট হইতে মুক্তি পাইবে না" ॥৪২॥

যুধিষ্ঠির বলিলেন—"মহাবাহু! জয়দ্রথ দুরাত্মা হইলেও, দুঃশলার বিষয় এবং যশস্বিনী গান্ধারীর বিষয় ভাবিয়া তাহাকে বধ করিও না" ॥৪৩॥

বৈশম্পায়ন উবাচ।

তচ্ছ্রুত্বা দ্রৌপদী ভীমমুবাচ ব্যাকুলেন্দ্রিয়া।
কুপিতা হ্রীমতী প্রাজ্ঞা পতী ভীমার্জ্জুনাবুভৌ ॥৪৪॥
কর্ত্তব্যঞ্চেৎ প্রিয়ং মহ্যং বধ্যঃ স পুরুষাধমঃ।
সৈন্ধবাপসদঃ পাপো দুর্ম্মতিঃ কুলপাংসনঃ ॥৪৫॥
ভার্য্যাপহর্ত্তা যো বৈরী যশ্চ রাজ্যহরো রিপুঃ।
যাচমানোঽপি সংগ্রামে ন মোক্তব্যঃ কথঞ্চন ॥৪৬॥
ইত্যুক্তৌ তৌ নরব্যাঘ্রৌ যযতুর্যত্র সৈন্ধবঃ।
রাজা নিববৃতে কৃষ্ণামাদায় সপুরোহিতঃ ॥৪৭॥
স প্রবিশ্যাশ্রমপদং ব্যপবিদ্ধবৃষীমঠম্।
মার্কণ্ডেয়াদিভির্বিপ্রৈরনুকীর্ণং দদর্শ হ ॥৪৮॥

ভারতকৌমুদী

তদিতি। ভীমং ভয়ঙ্করং যথা স্যাত্তথা উবাচ, ব্যাকুলেন্দ্রিয়া ক্ষুব্ধচিত্তা, হ্রীমতী লজ্জাবতী, অপরাধিনো মুক্ত্যাদেশাদিতি ভাবঃ ॥৪৪॥

কর্ত্তব্যমিতি। মহ্যং মম। সৈন্ধবশ্চাসৌ অপসদো নিকৃষ্টশ্চেতি সঃ ॥৪৫॥

ভার্য্যেতি। যাচমানোঽপি নিজমুক্তিমিতি শেষঃ ॥৪৬॥

ইতীতি। তৌ ভীমার্জ্জুনৌ। রাজা যুধিষ্ঠিরঃ, সপুরোহিতো ধৌম্যসহিতঃ ॥৪৭॥

স ইতি। ব্যপবিদ্ধা দ্রৌপদীহরণকালীনসংঘর্ষেণ বিশৃঙ্খলীকৃতা বৃষ্যঃ ঋষীণামাসনানি মঠাশ্ছাত্রাবাসাশ্চ যত্র তৎ। অনুকীর্ণং ব্যাপ্তম্ ॥৪৮॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠিরের সেই কথা শুনিয়া বুদ্ধিমতী দ্রৌপদী ক্রুদ্ধা ও লজ্জিতা হইয়া ক্ষুব্ধচিত্তে ও ভয়ঙ্করভাবে ভীম ও অর্জ্জুন—দুই স্বামীকেই কহিলেন— ॥৪৪॥

"আমার প্রিয়কার্য্য যদি আপনাদের কর্ত্তব্য হয়, তবে সেই নরাধম, পাপাত্মা, দুর্ম্মতি ও কুলদূষক নিকৃষ্ট সিন্ধুরাজকে বধই করিবেন ॥৪৫॥

যে লোক ভার্য্যাপহারী শত্রু এবং যে ব্যক্তি রাজ্যাপহারী বৈরী, সে যদি যুদ্ধে মুক্তি প্রার্থনাও করে, তথাপি কোন প্রকারেই তাহাকে মুক্ত করা উচিত নহে" ॥৪৬॥

দ্রৌপদী এইরূপ বলিলে, নরশ্রেষ্ঠ ভীম ও অর্জ্জুন—যেদিকে জয়দ্রথ গিয়াছিলেন, সেই দিকে প্রস্থান করিলেন এবং যুধিষ্ঠিরও দ্রৌপদীকে লইয়া ধৌম্যপুরোহিতের সহিত আশ্রমের দিকে ফিরিলেন ॥৪৭॥

তিনি আশ্রমে প্রবেশ করিয়া দেখিলেন—ঋষিদের আসনগুলি বিকীর্ণ

দ্রৌপদীমনুশোচদ্ভির্ব্রাহ্মণৈস্তৈঃ সমাহিতৈঃ।
সমিয়ায় মহাপ্রাজ্ঞঃ সভার্য্যো ভ্রাতৃমধ্যগঃ ॥৪৯॥
তে চ তং মুদিতা দৃষ্ট্বা পুনঃ প্রত্যাগতং নৃপম্।
জিত্বা তান্ সিন্ধুসৌবীরান্ দ্রৌপদীঞ্চাহৃতাং পুনঃ ॥৫০॥
স তৈঃ পরিবৃতো রাজা তত্র চোপবিবেশ হ।
প্রবিবেশাশ্রমং কৃষ্ণা যমাভ্যাং সহ ভাবিনী ॥৫১॥
ভীমার্জ্জুনাবপি শ্রুত্বা ক্রোশমাত্রগতং রিপুম্।
স্বয়মশ্বাংস্তুদন্তৌ তৌ জবেনৈবাভ্যধাবতাম্ ॥৫২॥
ইদমত্যদ্ভুতং চাত্র চকারাতিরথোঽর্জ্জুনঃ।
ক্রোশমাত্রগতানশ্বান্ সৈন্ধবস্য জঘান যৎ ॥৫৩॥

ভারতকৌমুদী

দ্রৌপদীমিতি। সমাহিতৈর্দ্রৌপদ্যুদ্ধারে কৃতমনোযোগৈঃ। সমিয়ায় মিলিতো বভূব ॥৪৯॥

ত ইতি। তে ব্রাহ্মণাশ্চ, মুদিতা অভবন্নিতি শেষঃ ॥৫০॥

স ইতি। তৈর্ব্রাহ্মণৈঃ। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্, ভাবিনী আশ্রমানুরাগিণী ॥৫১॥

ভীমেতি। রিপুং জয়দ্রথম্। তুদন্তৌ কশাঘাতেন ব্যথয়ন্তৌ, জবেন বেগেন ॥৫২॥

এবং ছাত্রদের বাসস্থানগুলি বিশৃঙ্খল হইয়া রহিয়াছে; আর মার্কণ্ডেয়প্রভৃতি ব্রাহ্মণেরা আসিয়া আশ্রমটীকে পরিপূর্ণ করিয়াছেন ॥৪৮॥

এবং সেই ব্রাহ্মণেরা একাগ্রচিত্তে দ্রৌপদীর বিষয়ে শোক করিতেছেন। এমন সময়ে মহাপ্রাজ্ঞ যুধিষ্ঠির, নকুল ও সহদেবের মধ্যে থাকিয়া দ্রৌপদীকে লইয়া যাইয়া সেই ব্রাহ্মণদের সহিত মিলিত হইলেন ॥৪৯॥

সেই সিন্ধুদেশীয় ও সৌবীরদেশীয় বীরগণকে জয় করিয়া রাজা পুনরায় প্রত্যাগমন করিয়াছেন এবং দ্রৌপদীকেও আনয়ন করিয়াছেন—ইহা দেখিয়া সেই ব্রাহ্মণেরা আনন্দিত হইলেন ॥৫০॥

তখন রাজা সেই ব্রাহ্মণগণে পরিবেষ্টিত হইয়া সেইখানেই উপবেশন করিলেন; আর আশ্রমানুরাগিণী দ্রৌপদী নকুল ও সহদেবের সহিত যাইয়া আশ্রমের ভিতরে প্রবেশ করিলেন ॥৫১॥

এদিকে জয়দ্রথ একক্রোশ পথ অতিক্রম করিয়াছেন—ইহা শুনিয়া ভীম এবং অর্জ্জুনও নিজেরাই অশ্বগণকে চালাইতে থাকিয়া বেগে ধাবিত হইলেন ॥৫২॥

এই সময়ে অতিরথ অর্জ্জুন এই অত্যদ্ভুত কার্য্য করিলেন যে, জয়দ্রথের অশ্বগুলি একক্রোশ পথ গিয়াছিল, সেই অবস্থাতেই সেগুলিকে বধ করিলেন ॥৫৩॥

(৫০) তে স্ম তং মুদিতা দৃষ্ট্বা—বা ব কা। (৫৩)…চকার পুরুষোঽর্জ্জুনঃ—বা ব কা পি।

স হি দিব্যাস্ত্রসম্পন্নঃ কৃচ্ছ্রকালেঽপ্যসম্ভ্রমঃ।
অকরোদ্দুষ্করং কর্ম্ম শরৈরস্ত্রানুমন্ত্রিতৈঃ ॥৫৪॥
ততোঽভ্যধাবতাং বীরাবুভৌ ভীমধনঞ্জয়ৌ।
হতাশ্বং সৈন্ধবং ভীতমেকং ব্যাকুলচেতসম্ ॥৫৫॥
সৈন্ধবস্তু হতান্ দৃষ্ট্বা তথাশ্বান্ স্বান্ সুদুঃখিতঃ।
অতিবিক্রমকর্ম্মাণি কুর্ব্বাণঞ্চ ধনঞ্জয়ম্।
পলায়নকৃতোৎসাহঃ প্রাদ্রবদ্যেন বৈ বনম্ ॥৫৬॥
সৈন্ধবং ত্বভিসম্প্রেক্ষ্য পরাক্রান্তং পলায়নে।
অনুযায় মহাবাহুঃ ফাল্গুনো বাক্যমব্রবীৎ ॥৫৭॥

---

ভারতকৌমুদী

ইদমিতি। অত্যদ্ভুতং কর্ম্ম। সৈন্ধবস্য জয়দ্রথস্য ॥৫৩॥

স ইতি। হি যস্মাৎ। অস্ত্রেণ দিব্যাস্ত্রমন্ত্রেণ অনুমন্ত্রিতৈঃ ॥৫৪॥

তত ইতি। সৈন্ধবং জয়দ্রথম্, ব্যাকুলচেতসং ভয়েন বিহ্বলচিত্তম্ ॥৫৫॥

সৈন্ধব ইতি। যেন পথা বনং প্রাদ্রবৎ তেনৈব পলায়নকৃতোৎসাহ আসীৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬॥

সৈন্ধবমিতি। পরাক্রান্তং প্রবৃত্তম্। ফাল্গুনঃ অর্জ্জুনঃ ॥৫৭॥

ভারতভাবদীপঃ

॥৩৬॥ সমরোদ্দেশে রণভূমৌ ॥৩৭॥ অন্বিষ অন্বিচ্ছ ॥৩৮—৪২॥ দুঃশলাং দুর্য্যোধনভগিনীম্ ॥৪৩ ৪৭॥ অপবিদ্ধা ইতস্ততো বিশীর্ণা, বৃষ্যো ঋষীণামাসনানি মঠাশ্চ চ্ছাত্রাণামালয়া যত্র তৎ ॥৪৮—৫৫॥ অতিবিক্রমযুক্তানি কর্ম্মাণি ॥৫৬—৬০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চবিংশত্যধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥২২৫॥

---

কারণ, অর্জ্জুন স্বর্গীয় অস্ত্র জানিতেন এবং বিপদের সময়ও অধীর হইতেন না; তাই তিনি অস্ত্রমন্ত্রে অভিমন্ত্রিত করিয়া সেই বাণদ্বারা দুষ্কর কার্য্য করিতে পারিয়াছিলেন ॥৫৪॥

অশ্বগণ নিহত হইলে, একাকী জয়দ্রথ ভীত ও আকুলচিত্ত হইয়া পড়িলেন; তখন মহাবীর ভীম ও অর্জ্জুন—দুই জনেই তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৫৫॥

জয়দ্রথ, নিজের অশ্বগুলিকে নিহত এবং অর্জ্জুনকে অতিবিক্রমের কার্য্য করিতে দেখিয়া অত্যন্ত দুঃখিত হইয়া—যে পথে বনে আসিয়াছিলেন, সেই পথেই পলায়ন করিতে ইচ্ছা করিলেন ॥৫৬॥

তখন মহাবাহু অর্জ্জুন জয়দ্রথকে পলায়নে প্রবৃত্ত দেখিয়া তাঁহার অনুসরণ করিয়া এই কথা বলিলেন—॥৫৭॥

অনেন বীর্য্যেণ কথং স্ত্রিয়ং প্রার্থয়সে বলাৎ।
রাজপুত্র! নিবর্ত্তস্ব ন তে যুক্তং পলায়নম্ ॥৫৮॥
কথং হ্যনুচরান্ হিত্বা শত্রুমধ্যে পলায়সে।
ইত্যুচ্যমানঃ পার্থেন সৈন্ধবো ন ন্যবর্ত্তত ॥৫৯॥
তিষ্ঠ তিষ্ঠেতি তং ভীমঃ সহসাভ্যদ্রবদ্বলী।
মা বধীরিতি পার্থস্তং দয়াবান্ প্রত্যভাষত ॥৬০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে জয়দ্রথপলায়নে পঞ্চবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

অনেনেতি। এতেন বীর্য্যস্য নিতান্ত এব নিকর্ষঃ সূচিতঃ ॥৫৮॥

কথমিতি। হিত্বা পরিত্যজ্য। পার্থেনার্জ্জুনেন, ফাল্গুনোপক্রমাৎ ॥৫৯॥

তিষ্ঠেতি। ইতি, ব্রুবন্নিতি শেষঃ। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ। পার্থোঽর্জ্জুনঃ ॥৬০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে পঞ্চবিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

"রাজপুত্র! তুমি এই বলে পরস্ত্রী হরণ করিতে ইচ্ছা করিয়াছিলে! তুমি নিবৃত্ত হও, তোমার পলায়ন করা উচিত নহে ॥৫৮॥

তুমি নিজের অনুচরগণকে শত্রুমধ্যে পরিত্যাগ করিয়া কি প্রকারে পলায়ন করিতেছ?"। অর্জ্জুন এইরূপ বলিলেও জয়দ্রথ ফিরিলেন না ॥৫৯॥

তৎক্ষণাৎ 'দাঁড়া' 'দাঁড়া' এই কথা বলিয়া বলবান্ ভীমসেন তাঁহার অনুসরণ করিলেন; তখন অর্জ্জুন দয়ার্দ্র হইয়া ভীমকে বলিলেন—"জয়দ্রথকে বধ করিবেন না" ॥৬০॥

—:*:—

* '...ষষ্ঠ্যধিকদ্বিশততমঃ...'—পি, '...সপ্তত্যধিকদ্বিশততমঃ...'—বা ব, '...একসপ্তত্যধিকদ্বিশততমঃ...'—কা, '...দ্বিসপ্তত্যধিকদ্বিশততমঃ...'—নি।

## ষড়্‌বিংশত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ। *

—:•:—

বৈশম্পায়ন উবাচ।

জয়দ্রথস্তু সংপ্রেক্ষ্য ভ্রাতরাবুদ্যতায়ুধৌ।
প্রাধাবত্তূর্ণমব্যগ্রো জীবিতেপ্সুঃ সুদুঃখিতঃ ॥১॥
তং ভীমসেনো ধাবন্তমবতীর্য্য রথাদ্বলী।
অভিদ্রুত্য নিজগ্রাহ কেশপক্ষে হ্যমর্ষণঃ ॥২॥
সমুদ্যম্য চ তং ভীমো নিষ্পিপেষ মহীতলে।
শিরো গৃহীত্বা রাজানং তাড়য়ামাস চৈব হ ॥৩॥
পুনঃ সঞ্জীবমানস্য তস্যোৎপতিতুমিচ্ছতঃ।
পদা মূর্দ্ধি মহাবাহুঃ প্রাহরদ্বিলপিষ্যতঃ ॥৪॥

ভারতকৌমুদী

জয়েতি। ভ্রাতরৌ ভীমার্জ্জুনৌ। অব্যগ্রঃ পলায়নে অনাকুলঃ ॥১॥

তমিতি। কেশপক্ষে কেশপাশে, "পাশঃ পক্ষশ্চ হস্তশ্চ কলাপার্থাঃ কচাৎ পরে" ইত্যমরঃ ॥২॥

সমিতি। সমুদ্যম্য সমুত্তোল্য, চকারাদ্ভূতলে নিপাত্য চ। রাজানং জয়দ্রথম্ ॥৩॥

পুনরিতি। সঞ্জীবমানস্য সঞ্জীবতঃ কিয়দ্বিলম্বাদাগতচেতনস্যেত্যর্থঃ ॥৪॥

বৈশম্পায়ন বলিলেন—জয়দ্রথ, ভীম ও অর্জ্জুনকে অস্ত্র উত্তোলনপূর্ব্বক আসিতে দেখিয়া, অতিদুঃখিত ও প্রাণরক্ষার্থী হইয়া, অবিহ্বলভাবে সত্বর পলায়ন করিতে লাগিলেন ॥১॥

তখন বলবান্ ও ক্রুদ্ধ ভীমসেন রথ হইতে অবতরণ করিয়া দ্রুত যাইয়া ধাবনশীল জয়দ্রথের কেশকলাপ ধারণ করিলেন ॥২॥

এবং ভীমসেন জয়দ্রথকে উত্তোলনপূর্ব্বক ভূতলে নিপাতিত করিয়া নিষ্পেষণ করিলেন, পরে আবার মস্তক ধারণ করিয়া তাড়ন করিলেন ॥৩॥

* ইতঃ পূর্ব্বং কা-নি-পুস্তকয়োঃ 'জয়দ্রথবিমোক্ষণপর্ব্ব' ইতি লিখিতম্। তন্ন সঙ্গচ্ছতে, প্রকরণৈক্যাৎ মুনিগণিতপর্ব্বশতাধিকপর্ব্বসম্ভবাৎ "দ্রৌপদীহরণং পর্ব্ব জয়দ্রথবিমোক্ষণম্। পতিব্রতায়া মাহাত্ম্যং সাবিত্র্যাশ্চৈবমদ্ভুতম্। রামোপাখ্যানমত্রৈব—" ইতি পর্ব্বসংগ্রহবচনে 'অত্রৈব দ্রৌপদীহরণপর্ব্বণ্যেব জয়দ্রথবিমোক্ষণং পতিব্রতায়াঃ সাবিত্র্যা অদ্ভুতং মাহাত্ম্যং রামোপাখ্যানঞ্চ জ্ঞেয়ম্' ইতি ব্যাখ্যানস্যৈবৌচিত্যাৎ। ততশ্চ সাবিত্র্যুপাখ্যানপর্য্যন্তং দ্রৌপদীহরণমেব পর্ব্ব, তৎপ্রসঙ্গেনৈব তদুত্থানাদিতি সুধীভির্ভাব্যম্।

তস্য জানূ দদৌ ভীমো জঘ্নে চৈনমরত্নিনা।
স মোহমগমদ্রাজা প্রহারবরপীড়িতঃ ॥৫॥
সরোষং ভীমসেনন্তু বারয়ামাস ফাল্গুনঃ।
দুঃশলায়াঃ কৃতে রাজা যত্তদাহেতি কৌরবঃ ॥৬॥

ভীম উবাচ।

নায়ং পাপসমাচারো মত্তো জীবিতুমর্হতি।
কৃষ্ণায়াস্তদনর্হায়াঃ পরিক্লেষ্টা নরাধমঃ ॥৭॥
কিন্নু শক্যং ময়া কর্ত্তুং যদ্রাজা সততং ঘৃণী।
ত্বঞ্চ বালিশয়া বুদ্ধ্যা সদৈবাস্মান্ প্রবাধসে ॥৮॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। তস্য জয়দ্রথস্য জানুদ্বয়োপরি আত্মনো জানূ দদৌ। অরত্নিনা কফোণিনা ॥৫॥
সেতি। কৃতে নিমিত্তে, রাজা যুধিষ্ঠিরঃ। তৎ "ন হন্তব্যো মহাবাহো!" ইত্যাদি ॥৬॥
নেতি। মত্তো মম সকাশাৎ। তদনর্হায়াঃ ক্লেশভোগাযোগ্যায়াঃ, পরিক্লেষ্টা ক্লেশদাতা ॥৭॥
কিমিতি। রাজা যুধিষ্ঠিরঃ, ঘৃণী দয়াবান্। বালিশয়া মূর্খযোগ্যয়া ॥৮॥

ভারতভাবদীপঃ

জয়দ্রথস্ত্বিতি ॥১—২॥ অত্রাস্য জয়দ্রথস্য পরদারহর্ত্তুঃ ক্ষত্রিয়াধমত্বাৎ পঞ্চধা মারণমুক্তং— শিরো গৃহীত্বেত্যাদিনা। শিরঃ কেশেষ্বিত্যর্থঃ। তাড়য়ামাস চপেটাভিরিতি শেষঃ। যথোক্তং নীতিশাস্ত্রে—"বামপাণিকচোৎপীড়া ভূমৌ নিষ্পেষণং বলাৎ। মূর্দ্ধ্নি পাদপ্রহরণং জানুনোদরমর্দ্দনম্॥ মালুরাকারয়া মুষ্ট্যা কপোলে দৃঢ়তাড়নম্। কফোণিপাতোঽপ্যসকৃৎ সর্ব্বতস্তলতাড়নম্। তালেন যুদ্ধে ভ্রমণং মারণং স্মৃতমষ্টধা॥" ইতি। "চতুর্ভিঃ ক্ষত্রিয়ং হন্যাৎ পঞ্চভিঃ ক্ষত্রিয়াধমম্। ষড়্ভির্বৈশ্যং সপ্তভিস্তু শূদ্রং সঙ্করমষ্টভিঃ॥" ইতি ॥৩—৭॥ ঘৃণী

---

পরে জয়দ্রথ কিঞ্চিৎ সজীব হইয়া আবার উঠিবার ইচ্ছা ও বিলাপ করিবার উপক্রম করিলেন; ভীম তখন তাঁহার মস্তকে পদাঘাত করিলেন ॥৪॥

এবং ভীম তাঁহার জানুযুগলের উপরে নিজের জানুযুগল রাখিলেন এবং কফোণি-দ্বারা আঘাত করিলেন; সেই দারুণ প্রহারে পীড়িত হইয়া জয়দ্রথ মূর্চ্ছিত হইয়া পড়িলেন ॥৫॥

তখন—যুধিষ্ঠির 'দুঃশলার নিমিত্ত সেই যে কথা বলিয়া দিয়াছিলেন, তাহা স্মরণ করিয়া অর্জ্জুন, ক্রুদ্ধ ভীমসেনকে বারণ করিলেন ॥৬॥

ভীম বলিলেন—"এই পাপাচারী আমার নিকট হইতে জীবন লাভ করিতে পারে না। কারণ, এই নরাধমটা, কষ্টভোগের অযোগ্যা দ্রৌপদীকে কষ্ট দিয়াছে ॥৭॥

---

(৭)···পরিক্লেশান্নরাধমঃ—পি।

নাহং ত্বাং সহ বৈদেহ্যা সমেতং কোশলাগতম্।
দ্রক্ষ্যামি পৃথিবীরাজ্যে পিতৃপৈতামহে স্থিতম্॥৩৩॥
দ্রক্ষ্যান্ত্যার্য্যস্য ধন্যা যে কুশ-লাজ-শমী-জলৈঃ।
অভিষিক্তস্য বদনং সোমং শান্তঘনং যথা॥৩৪॥
এবং বহুবিধং ধীমান্ বিললাপ স লক্ষ্মণঃ।
তমুবাচাথ কাকুৎস্থঃ সম্ভ্রমেষ্বপ্যসম্ভ্রমঃ॥৩৫॥
মা বিষীদ নরব্যাঘ্র! নৈষ কশ্চিন্ময়ি স্থিতে।
ছিন্ধ্যস্য দক্ষিণং বাহুং ছিন্নঃ সব্যো ময়া ভুজঃ॥৩৬॥
ইত্যেবং বদতা তস্য ভুজো রামেণ পাতিতঃ।
খড়্গেন ভৃশতীক্ষ্ণেন নিকৃত্তস্তিলকাণ্ডবৎ॥৩৭॥
ততোঽস্য দক্ষিণং বাহুং খড়্গেনাজঘ্নিবান্ বলী।
সৌমিত্রিরপি সংপ্রেক্ষ্য ভ্রাতরং রাঘবং স্থিতম্॥৩৮॥

ভারতকৌমুদী

নেতি। কোশলাগতম্ অযোধ্যাস্থিতম্। ন দ্রক্ষ্যামি, ইদানীমেব মে মরণাৎ॥৩৩॥
দ্রক্ষ্যন্তীতি। কুশ-লাজ শমীযুক্তানি জলানি তৈঃ। শান্তঘনম্ অপসৃতমেঘম্॥৩৪॥
এবমিতি। সম্ভ্রমেষ্বপি ব্যস্ততাকালেষ্বপি. অসম্ভ্রমঃ অব্যস্তঃ ধীর ইত্যর্থঃ॥৩৫॥
মেতি। ময়ি স্থিতে এষ ন কশ্চিৎ অকিঞ্চিৎকর ইত্যর্থঃ। সব্যো বামঃ॥৩৬॥
ইতীতি। নিকৃত্তশ্ছিন্নঃ, তিলকাণ্ডবৎ তিলবৃক্ষনালবৎ॥৩৭॥

হায়! আমি আর আপনাকে সীতার সহিত অযোধ্যানগরে পৈতৃক রাজত্বপদে অবস্থিত দেখিতে পাইব না॥৩৩॥

কুশ, লাজ (খই) ও শমীপত্রযুক্ত জলদ্বারা আপনি যখন রাজ্যে অভিষিক্ত হইবেন, তখন যাঁহারা ধন্য, তাঁহারাই মেঘবিহীন চন্দ্রের ন্যায় আপনার মুখমণ্ডল দর্শন করিবেন"॥৩৪॥

বুদ্ধিমান্ লক্ষ্মণ এইরূপ বহুবিধ বিলাপ করিতে লাগিলেন। তখন অধীরতার সময়েও অত্যন্ত ধীরস্বভাব রাম তাঁহাকে বলিলেন—॥৩৫॥

"পুরুষশ্রেষ্ঠ! তুমি বিষণ্ণ হইও না। কারণ, আমি থাকিতে এ, কেহই নহে। তুমি ইহার দক্ষিণ বাহু ছেদন কর, আর আমি ইহার বাম বাহু ছেদন করিয়াছি"॥৩৬॥

এইরূপ বলিতে বলিতেই রাম অতিতীক্ষ্ণ তরবারিদ্বারা তিলনালের ন্যায় কবন্ধের বাম বাহু ছেদন করিয়া ফেলিলেন॥৩৭॥

(৩৪)...কুশলাঃ পুণ্যকর্ম্মিণঃ—পি।

পুনর্জ্জঘান পার্শ্বে বৈ তদ্রক্ষো লক্ষ্মণো ভৃশম্।
গতাসুরপতদ্‌ভূমৌ কবন্ধঃ সুমহাংস্ততঃ ॥৩৯॥
তস্য দেহাদ্বিনিঃসৃত্য পুরুষো দিব্যদর্শনঃ।
দদৃশে দিবমাস্থায় দিবি সূর্য্য ইব জ্বলন্ ॥৪০॥
পপ্রচ্ছ রামস্তং বাগ্মী কস্ত্বং প্রব্রূহি পৃচ্ছতঃ।
কাময়া কিমিদং চিত্রমাশ্চর্য্যং প্রতিভাতি মে ॥৪১॥
তস্যাচচক্ষে গন্ধর্ব্বো বিশ্বাবসুরহং নৃপ!।
প্রাপ্তো ব্রাহ্মণশাপেন যোনিং রাক্ষসসেবিতাম্ ॥৪২॥

ভারতকৌমুদী

তত ইতি। আজঘ্নিবান্ আহতবান্। রামদর্শনাৎ সাহসাতিরেক ইত্যাশয়ঃ ॥৩৮॥
পুনরিতি। তৎ রক্ষঃ তং রাক্ষসম্। গতাসুর্নির্গতপ্রাণঃ ॥৩৯॥
তস্যেতি। দদৃশে রামলক্ষ্মণাভ্যামিত্যর্থঃ, দিবমাস্থায় স্থিত ইতি শেষঃ ॥৪০॥
পপ্রচ্ছেতি। কাময়া স্বেচ্ছয়ৈব, ইদং চিত্রং বপুর্ধৃতং কিম্, এতচ্চাশ্চর্য্যং মে প্রতিভাতি ॥৪১॥
তস্যেতি। আচচক্ষে স পুরুষ ইতি শেষঃ। বিশ্বাবসুর্নাম ॥৪২॥

ভারতভাবদীপঃ

প্রাপ্তোঽসীতি সম্বন্ধঃ ॥১৪—১৯॥ বাং যুবয়োঃ ॥২০॥ আহ ব্রূতে ॥২১—২৮॥ উরসি নেত্রে উদরে মুখে চ যস্য কবন্ধঃ শীর্ষহীনঃ পুমান্ ॥২৯—৩০॥ যেন যতস্তন্মুখং ততঃ কৃষ্যতেঽত্র ॥৩১—৩৪॥ এবং বহুবিধং রামমব্রবীৎ, অসম্ভ্রমো নির্ভয়ঃ ॥৩৫—৩৭॥ বিনিঃসৃত্য দিব্য-

তাহার পর বলবান্ লক্ষ্মণও, ভ্রাতা রাম রহিয়াছেন দেখিয়া তরবারিদ্বারা কবন্ধের দক্ষিণবাহুর উপরে আঘাত করিলেন ॥৩৮॥

এবং লক্ষ্মণ সেই রাক্ষসের পার্শ্বদেশে পুনরায় গুরুতর আঘাত করিলেন; তাহাতেই সেই অতিবিশাল কবন্ধ গতাসু হইয়া ভূতলে পতিত হইল ॥৩৯॥

তখন দিব্যমূর্ত্তি একটী পুরুষ সেই কবন্ধের দেহ হইতে নির্গত হইয়া আকাশে উঠিয়া সূর্য্যের ন্যায় দীপ্তি পাইতে লাগিল; ইহা রাম ও লক্ষ্মণ দেখিলেন ॥৪০॥

পরে বাগ্মী রাম জিজ্ঞাসা করিলেন—"আমি জিজ্ঞাসা করিতেছি, বল, তুমি কে? তুমি কি আপন ইচ্ছাতেই এই বিচিত্র শরীর ধারণ করিলে? ইহা ত আমার আশ্চর্য্য বলিয়া ধারণা হইতেছে" ॥৪১॥

তখন সেই পুরুষ রামের নিকট বলিল—"রাজা! আমি গন্ধর্ব্ব, আমার নাম 'বিভাবসু'। আমি ব্রাহ্মণের শাপে রাক্ষস হইয়াছিলাম" ॥৪২॥

রাবণেন হৃতা সীতা রাজ্ঞা লঙ্কানিবাসিনা।
সুগ্রীবমভিগচ্ছ ত্বং স তে সাহ্বং করিষ্যতি ॥৪৩॥
এষা পম্পা শিবজলা হংসকারণ্ডবাযুতা।
ঋষ্যমূকস্য শৈলস্য সন্নিকর্ষে তড়াগিনী ॥৪৪॥
বসতে তত্র সুগ্রীবশ্চতুর্ভির্মন্ত্রিভিঃ সহ।
ভ্রাতা বানররাজস্য বালিনো হেমমালিনঃ ॥৪৫॥
তেন ত্বং সহ সঙ্গম্য দুঃখমূলং নিবেদয়।
সমানশীলো ভবতঃ সাহায্যং স করিষ্যতি ॥৪৬॥
এতাবচ্ছক্যমস্মাভির্বক্তুং দ্রষ্টাসি জানকীম্।
ধ্রুবং বানররাজস্য বিদিতো রাবণালয়ঃ ॥৪৭॥

ভারতকৌমুদী

রাবণেনেতি। সাহ্বং সীতোদ্ধারে সাহায্যম্। সাহ্বশব্দঃ সাহায্যার্থে মুনিষু রূঢ়ঃ ॥৪৩॥
এষেতি। পম্পা নাম, শিবং দেহোপকারিত্বান্মঙ্গলময়ং জলং যস্যাঃ সা ॥৪৪॥
বসত ইতি। চতুর্ভিঃ—মৈন্দ-দ্বিবিদ-হনূমজ্জাম্ববদ্ভিঃ, এষামেব বক্ষ্যমাণত্বাৎ ॥৪৫॥
তেনেতি। সমানঃ শীলং বৃত্তমবস্থা যস্য সঃ, তস্যাপি রাজ্যনাশাৎ ॥৪৬॥
এতাবদিতি। দ্রষ্টাসি দ্রক্ষ্যসি। বানররাজস্য সুগ্রীবস্য ॥৪৭॥

ভারতভাবদীপঃ

দর্শনোঽভূৎ, পুরুষঃ কবন্ধদেহধারী, স চ দদৃশে দৃষ্টঃ ॥৪০॥ কাময়া ইচ্ছয়া ॥৪১—৪২॥ পম্পা নামতঃ, তড়াগিনী সরসী ॥৪৪—৪৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়স্ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৩৩॥

লঙ্কানিবাসী রাক্ষসরাজ রাবণ সীতাদেবীকে হরণ করিয়াছেন; অতএব আপনি সুগ্রীবের নিকট গমন করুন, তিনি আপনার সাহায্য করিবেন ॥৪৩॥

ঋষ্যমূকপর্ব্বতের নিকট নির্ম্মল জল ও হংস-কারণ্ডব-(খড়হাঁস) যুক্ত এই পম্পা-সরোবর দেখা যাইতেছে ॥৪৪॥

স্বর্ণমালাধারী বানররাজ বালীর ভ্রাতা সুগ্রীব চারি জন মন্ত্রীর সহিত সেইখানে বাস করিতেছেন ॥৪৫॥

আপনি তাঁহার সহিত মিলিত হইয়া আপনার দুঃখের কারণ তাঁহাকে জানান। তাঁহারও আপনার মতই অবস্থা; সুতরাং তিনি আপনার সাহায্য করিবেন ॥৪৬॥

(৪৩)...রাজ্ঞা লঙ্কাধিবাসিনা—বা ব কা নি, ...সহ্বং করিষ্যতি—বা'ব কা পি। (৪৬)... সমানশীলো ভবতা—পি।

ইত্যুক্ত্বান্তর্হিতো দিব্যঃ পুরুষঃ স মহাপ্রভঃ।
বিস্ময়ং জগ্মতুশ্চোভৌ প্রবীরৌ রামলক্ষ্মণৌ ॥৪৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে রামোপাখ্যানে কবন্ধবধে ত্রয়স্ত্রিংশ-দধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুস্ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

মার্কণ্ডেয় উবাচ।

ততোঽবিদূরে নলিনীং প্রভূতকমলোৎপলাম্।
সীতাহরণদুঃখার্ত্তঃ পম্পাং রামঃ সমাসদৎ ॥১॥
মারুতেন সুশীতেন সুখেনামৃতগন্ধিনা।
সেব্যমানো বনে তস্মিন্ জগাম মনসা প্রিয়াম্ ॥২॥

ভারতকৌমুদী

ইতীতি। বিস্ময়ং জগ্মতুঃ, কবন্ধতৎপুরুষতব্যাপারদর্শনাদিত্যাশয়ঃ ॥৪৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে ত্রয়স্ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। অবিদূরে অনধিকদূরে, প্রভূতানি কমলানি উৎপলানি কুমুদানি চ যস্যাং তাম্ ॥১॥
মারুতেনেতি। সুখেন সুখস্পর্শেন, অমৃতগন্ধিনা সুধাবৎ সৌরভশালিনা ॥২॥

আমি এইটুকু বলিতে পারি যে, আপনি সীতাদেবীকে দেখিতে পাইবেন। কারণ, নিশ্চয়ই সুগ্রীবের রাবণের বাসস্থান জানা আছে" ॥৪৭॥

এই কথাগুলি বলিয়াই সেই মহোজ্জ্বল দিব্য পুরুষ অন্তর্হিত হইল। তখন মহাবীর রাম ও লক্ষ্মণ দুই জনই বিস্মিত হইলেন" ॥৪৮॥

—:*:—

মার্কণ্ডেয় বলিলেন—"তাহার পর সীতাহরণদুঃখার্ত্ত রাম (ও লক্ষ্মণ) অনধিক দূরবর্ত্তী প্রচুর পদ্ম ও কুমুদসমন্বিত পম্পাসরোবরে গমন করিলেন ॥১॥

তখন সুশীতল, সুখস্পর্শ ও অমৃতের ন্যায় সৌরভশালী বায়ু আসিয়া

* '…ষট্‌ষষ্ট্যধিকদ্বিশততমঃ…'—পি, '…অষ্টসপ্তত্যধিকদ্বিশততমঃ…'—বা ব, '…ঊনাশী-ত্যধিকদ্বিশততমঃ…'—কা, '…অশীত্যধিকদ্বিশততমঃ…'—নি।

বিললাপ স রাজেন্দ্রস্তত্র কান্তামনুস্মরন্।
কামবাণাভিসন্তপ্তঃ সৌমিত্রিস্তমথাব্রবীৎ ॥৩॥
ন ত্বামেবংবিধো ভাবঃ স্প্রষ্টুমর্হতি মানদ !।
আত্মবন্তমিব ব্যাধিঃ পুরুষং বৃদ্ধশীলিনম্ ॥৪॥
প্রবৃত্তিরুপলব্ধা তে বৈদেহ্যা রাবণস্য চ।
তাং ত্বং পুরুষকারেণ বুদ্ধ্যা চৈবোপপাদয় ॥৫॥
অভিগচ্ছাব সুগ্রীবং শৈলস্থং হরিপুঙ্গবম্।
ময়ি শিষ্যে চ ভৃত্যে চ সহায়ে চ সমাশ্বস ॥৬॥
এবং বহুবিধৈর্বাক্যৈর্লক্ষ্মণেন স রাঘবঃ।
উক্তঃ প্রকৃতিমাপেদে কার্য্যে চানন্তরোঽভবৎ ॥৭॥

---

ভারতকৌমুদী

বীতি। কামবাণাভিসন্তপ্তঃ, তাদৃশবায়োরুদ্দীপকত্বাদিতি ভাবঃ ॥৩॥
নেতি। বৃদ্ধশীলিনং বৃদ্ধোপদেশগ্রাহিণং ত্বাম্। আত্মবন্তং স্বাস্থ্যং প্রতি যত্নবন্তম্ ॥৪॥
প্রেতি। প্রবৃত্তির্বার্ত্তা, তে ত্বয়া। উপপাদয় সফলীকুরু ॥৫॥
অভীতি। হরিপুঙ্গবং বানরশ্রেষ্ঠম্। ময়ি স্থিতে সতি। সমাশ্বস সমাশ্বসিহি ॥৬॥
এবমিতি। প্রকৃতিং স্বভাবম্। অনন্তরঃ অবহিঃ প্রবৃত্ত ইত্যর্থঃ ॥৭॥

ভারতভাবদীপঃ

তত ইতি। অবিদূরে সমীপে, নলিনীং পুষ্করিণীম্ উৎপলানি কুমুদানি ॥১॥ অমৃতগন্ধিনাঽমৃতসদৃশেন ॥২—৪॥ উপপাদয় সফলীকুরু ॥৫—৬॥ অনন্তরঃ সংলগ্নঃ ॥৭—৮॥

---

তাঁহাদিগকে স্পর্শ করিতে লাগিল ; তাহাতে রাম সেই বনের ভিতরেই সীতাকে স্মরণ করিতে লাগিলেন ॥২॥

তিনি সেখানে সীতাকে স্মরণ করিয়া কামবাণে অত্যন্ত সন্তপ্ত হইয়া বিলাপ করিতে লাগিলেন। তখন লক্ষ্মণ তাঁহাকে বলিলেন—॥৩॥

"আর্য্য! আপনি বৃদ্ধের উপদেশ গ্রহণ করিয়াছেন ; সুতরাং স্বাস্থ্যের দিকে যত্নবান্ লোককে যেমন কোন ব্যাধি আসিয়া স্পর্শ করে না, তেমন আপনাকেও এইরূপ ভাব স্পর্শ করিতে পারে না ॥৪॥

তা'র পর আপনি, জানকীর ও রাবণের সংবাদ পাইয়াছেন ; অতএব এখন বুদ্ধি ও পুরুষকারদ্বারা সেই বিষয়ে সফলতা লাভের চেষ্টা করুন ॥৫॥

চলুন—আমরা, পর্ব্বতবাসী বানরশ্রেষ্ঠ সুগ্রীবের নিকট যাই। আমি আপনার শিষ্য, ভৃত্য ও সহায় ; সুতরাং আমি আছি বলিয়া আপনি আশ্বস্ত হউন" ॥৬॥

নিষেব্য বারি পম্পায়াস্তর্পয়িত্বা পিতৄনপি।
প্রতস্থতুরুভৌ বীরৌ ভ্রাতরৌ রামলক্ষ্মণৌ ॥৮॥
তাবৃষ্যমূকমভেত্য বহুমূলফলদ্রুমম্।
গির্য্যগ্রে বানরান্ পঞ্চ বীরৌ দদৃশতুস্তদা ॥৯॥
সুগ্রীবঃ প্রেষয়ামাস সচিবং বানরং তয়োঃ।
বুদ্ধিমন্তং হনূমন্তং হিমবন্তমিব স্থিতম্ ॥১০॥
তেন সম্ভাষ্য পূর্ব্বং তৌ সুগ্রীবমভিজগ্মতুঃ।
সখ্যং বানররাজেন চক্রে রামস্তদা নৃপ! ॥১১॥
তদ্বাসো দর্শয়ামাসুস্তস্য কার্য্যে নিবেদিতে।
বানরাণান্তু যৎ সীতা হ্রিয়মাণা ব্যপাসৃজৎ ॥১২॥
ততঃ প্রত্যয়করং লব্ধ্বা সুগ্রীবং প্লবগাধিপম্।
পৃথিব্যাং বনরৈশ্বর্য্যে স্বয়ং রামোঽভ্যষেচয়ৎ ॥১৩॥

---

ভারতকৌমুদী

নিষেব্যেতি। পম্পায়াঃ সরস্যাঃ। প্রতস্থতুঃ ঋষ্যমূকপর্ব্বতে প্রস্থিতবন্তৌ ॥৮॥
তাবিতি। বহবো মূলফলদ্রুমা যত্র তম্। গির্য্যগ্রে ঋষ্যমূকোপরি ॥৯॥
সুগ্রীব ইতি। তয়োঃ পর্ব্বতাধঃস্থিতয়ো রামলক্ষ্মণয়োরন্তিকে ॥১০॥
তেনেতি। তেন হনূমতা সহ, সম্ভাষ্য সম্ভাষণেন সুগ্রীবাবস্থামবগম্য ॥১১॥
তদিতি। বাসো বস্ত্রম্, দর্শয়ামাসুস্তে বানরাঃ, তস্য রামস্য ॥১২॥

লক্ষ্মণ এইরূপ নানাবিধ বাক্য বলিলে, রাম প্রকৃতিস্থ হইয়া কার্য্যে প্রবৃত্ত হইলেন ॥৭॥

মহাবীর রাম ও লক্ষ্মণ দুই ভ্রাতাই পম্পাসরোবরের জলে স্নান ও পিতৃতর্পণ করিয়া ঋষ্যমূকপর্ব্বতের দিকে প্রস্থান করিলেন ॥৮॥

ক্রমে তাঁহারা বহুতর ফল, মূল ও বৃক্ষসমন্বিত ঋষ্যমূকপর্ব্বতে উপস্থিত হইয়া তাহার উপরে পাঁচটা বানরকে দেখিতে পাইলেন ॥৯॥

তখন সুগ্রীব হিমালয়ের ন্যায় বিশালমূর্ত্তি ও বুদ্ধিমান্ বানরমন্ত্রী হনূমান্‌কে রাম ও লক্ষ্মণের নিকট পাঠাইয়া দিলেন ॥১০॥

তখন তাঁহারা প্রথমে হনূমানের সহিত আলাপ করিয়া সুগ্রীবের নিকট গমন করিলেন; পরে রাম সুগ্রীবের সহিত সখ্য স্থাপন করিলেন ॥১১॥

রাম নিজের কার্য্য জানাইলে, হরণকালীন সীতা যে বস্ত্রখানি বানরদের উপরে নিক্ষেপ করিয়াছিলেন, সেই বস্ত্রখানি বানরেরা রাম ও লক্ষ্মণকে দেখাইল ॥১২॥

প্রতিজজ্ঞে চ কাকুৎস্থঃ সমরে বালিনো বধম্।
সুগ্রীবশ্চাপি বৈদেহ্যাঃ পুনরানয়নং নৃপ ! ॥১৪॥
ইত্যুক্ত্বা সময়ং কৃত্বা বিশ্বাস্য চ পরস্পরম্।
অভ্যেত্য সর্ব্বে কিষ্কিন্ধ্যাং তস্থুর্যুদ্ধাভিকাঙ্ক্ষিণঃ ॥১৫॥
সুগ্রীবস্তু ননাদোচ্চৈর্মহামেঘৌঘনিস্বনঃ।
নাস্য তন্মমৃষে বালী তারা তং প্রত্যষেধয়ৎ ॥১৬॥
যথা নদতি সুগ্রীবো বলবানেষ বানরঃ।
মন্যে চাশ্রয়বান্ প্রাপ্তো ন ত্বং নিষ্ক্রান্তুমর্হসি ॥১৭॥
হেমমালী ততো বালী তারাং তারাধিপাননাম্।
প্রোবাচ বচনং বাগ্মী তাং বানরপতিঃ পতিঃ ॥১৮॥

ভারতকৌমুদী

তদিতি। প্রত্যয়করং বিশ্বাসজনকম্, তৎ বস্ত্রম্। বানরৈশ্বর্য্যে বানররাজত্বে ॥১৩॥

প্রতীতি। কাকুৎস্থো রামঃ। পুনরানয়নং প্রতিজজ্ঞ ইতি সম্বন্ধঃ ॥১৪॥

ইতীতি। ইতি উক্তপ্রকারং বচসাপি উক্ত্বা, সময়ং শপথম্, বিশ্বাস্য সপ্ততালভেদাদিনা বিশ্বাসং জনয়িত্বা ॥১৫॥

সুগ্রীব ইতি। মমৃষে সেহে। তারা নাম বালিভোগ্যা বানরী ॥১৬॥

কিমুক্ত্বা প্রত্যষেধয়দিত্যাহ—যথেতি। প্রাপ্ত আগতঃ, নিষ্ক্রান্তুং নিষ্ক্রমিতুম্ ॥১৭॥

রাম সেই বিশ্বাসজনক বস্ত্রখানি পাইয়া বানরশ্রেষ্ঠ সুগ্রীবকে পৃথিবীর বানর-রাজত্বে নিজেই অভিষিক্ত করিলেন ॥১৩॥

আর রাম যুদ্ধে বালীকে বধ করিবেন বলিয়া প্রতিজ্ঞা করিলেন এবং সুগ্রীবও সীতাকে পুনরায় আনিয়া দিবেন বলিয়া প্রতিশ্রুতি দিলেন ॥১৪॥

এইরূপ বলিয়া শপথ করিয়া এবং পরস্পর বিশ্বাস জন্মাইয়া সকলেই কিষ্কিন্ধ্যায় আসিয়া যুদ্ধাভিলাষী হইয়া অবস্থান করিতে লাগিলেন ॥১৫॥

কিয়ৎপরে সুগ্রীব মহামেঘসমূহের ন্যায় গম্ভীর স্বরে উচ্চ সিংহনাদ করিয়া উঠিলেন; বালী তাহা সহ্য করিতে পারিলেন না; কিন্তু তারা তাঁহাকে নিষেধ করিলেন (বলিলেন—) ॥১৬॥

"এই বলবান্ বানর সুগ্রীব যেরূপ সিংহনাদ করিয়াছেন, তাহাতে বোধ হয়—তিনি আশ্রয় লাভ করিয়াই আসিয়াছেন; অতএব আপনি নির্গত হইতে পারেন না" ॥১৭॥

তাহার পর স্বর্ণমালাধারী, বাগ্মী, তারার পতি ও বানররাজ বালী চন্দ্রবদনা তারাকে এই কথা বলিলেন—॥১৮॥

(১৬) সুগ্রীবঃ প্রাপ্য কিষ্কিন্ধ্যাং ননাদৌঘনিভস্বনঃ—বা ব কা ৰনি।

সর্ব্বভূতরুতজ্ঞা ত্বং পশ্য বুদ্ধ্যা সমন্বিতা।
কেন চাশ্রয়বান্ প্রাপ্তো মমৈষ ভ্রাতৃগন্ধিকঃ ॥১৯॥
চিন্তয়িত্বা মুহূর্ত্তন্তু তারা তারাধিপপ্রভা।
পতিমিত্যব্রবীৎ প্রাজ্ঞা শৃণু সর্ব্বং কপীশ্বর! ॥২০॥
হৃতদারো মহাসত্ত্বো রামো দশরথাত্মজঃ।
তুল্যারিমিত্রতাং প্রাপ্তঃ সুগ্রীবেণ ধনুর্দ্ধরঃ ॥২১॥
ভ্রাতা চাস্য মহাবাহুঃ সৌমিত্রিরপরাজিতঃ।
লক্ষ্মণো নাম মেধাবী স্থিতঃ কার্য্যার্থসিদ্ধয়ে ॥২২॥
মৈন্দশ্চ দ্বিবিদশ্চৈব হনূমাংশ্চানিলাত্মজঃ।
জাম্ববানৃক্ষরাজশ্চ সুগ্রীবসচিবাঃ স্থিতাঃ ॥২৩॥
সর্ব্ব এতে মহাত্মানো বুদ্ধিমন্তো মহাবলাঃ।
অলং তব বিনাশায় রামবীর্য্যবলাশ্রয়াৎ ॥২৪॥

ভারতকৌমুদী

হেমেতি। তারাধিপশ্চন্দ্র ইব আননং যস্যাস্তাম্। পতিস্তারায়া এব ॥১৮॥
সর্ব্বেতি। ভ্রাতৃগন্ধিকঃ ভ্রাতৃত্বসম্বন্ধবান্ ॥১৯॥
চিন্তয়িত্বেতি। তারাধিপস্য চন্দ্রস্যেব প্রভা যস্যাঃ সা শুভ্রবর্ণেত্যর্থঃ ॥২০॥
হৃতেতি। মহাসত্ত্বো মহাবলঃ। তুল্যে অরিমিত্রে যয়োস্তৌ তদ্ভাবং সখ্যমিত্যর্থঃ ॥২১॥
ভ্রাতেতি। মেধাবী বুদ্ধিমান্, কার্য্যার্থসিদ্ধয়ে সুগ্রীবকর্ত্তব্যবিষয়নিষ্পত্তয়ে ॥২২॥
মৈন্দ ইতি। মৈন্দাদীনি বানরনামানি। ঋক্ষরাজো ভল্লুকরাজ ॥২৩॥

"তারা! তুমি সমস্ত প্রাণীরই রবের অর্থ জান এবং স্বভাবতও বুদ্ধিমতী; অতএব পর্য্যালোচনা করিয়া দেখ দেখি—আমার এই ভ্রাতা কাহাকে সহায় করিয়া আসিয়াছে" ॥১৯॥

তখন চন্দ্রের ন্যায় শুভ্রকান্তি ও বুদ্ধিমতী তারা একটুকাল চিন্তা করিয়া বালীকে বলিলেন—"বানররাজ! সমস্তই শ্রবণ করুন—॥২০॥

মহাবল ও মহাধনুর্দ্ধর দশরথপুত্র রামের পত্নী সীতাকে রাবণ অপহরণ করিয়াছেন; সেই জন্যই রাম আসিয়া সুগ্রীবের সহিত সখ্য স্থাপন করিয়াছেন ॥২১॥

আর রামের ভ্রাতা, সুমিত্রার পুত্র, মহাবাহু, অপরাজিত এবং বুদ্ধিমান্ লক্ষ্মণও সুগ্রীবের কার্য্যসিদ্ধির জন্য প্রস্তুত রহিয়াছেন ॥২২॥

তা'র পর, মৈন্দ, দ্বিবিদ, পবননন্দন হনুমান্ এবং ভল্লুকরাজ জাম্ববান্—এই চারি জন সুগ্রীবের মন্ত্রী ও তাঁহার কার্য্য সাধনের জন্য রহিয়াছেন ॥২৩॥

তস্যাস্তদাক্ষিপ্য বচো হিতমুক্তং কপীশ্বরঃ।
পর্য্যশঙ্কত তামীর্ষ্যুঃ সুগ্রীবগতমানসাম্ ॥২৫॥
তারাং পরুষমুক্ত্বা তু নির্জগাম গুহামুখাৎ।
স্থিতং মাল্যবতোঽভ্যাসে সুগ্রীবং সোঽভ্যভাষত ॥২৬॥
অসকৃত্ত্বং ময়া পূর্ব্বং নির্জ্জিতো জীবিতপ্রিয়ঃ।
মুক্তো জ্ঞাতিরিতি জ্ঞাত্বা কা ত্বরা মরণে পুনঃ ॥২৭॥
ইত্যুক্তঃ প্রাহ সুগ্রীবো ভ্রাতরং হেতুমদ্বচঃ।
প্রাপ্তকালমমিত্রঘ্নো রামং সম্বোধয়ন্নিব ॥২৮॥
হৃতরাজ্যস্য মে রাজন্! হৃতভার্য্যস্য চ ত্বয়া।
কিং নু জীবিতসামর্থ্যমিতি বিদ্ধি সমাগতম্ ॥২৯॥

ভারতকৌমুদী

পর্ব্ব ইতি। অলং সমর্থাঃ। বীর্য্যং মানসিকী শক্তিঃ, বলঞ্চ দৈহিকী শক্তিঃ ॥২৪॥
তস্যা ইতি। আক্ষিপ্য আকৃষ্য নিবার্য্যেত্যর্থঃ। ঈর্ষ্যুঃ সুগ্রীবং প্রতি ঈর্ষ্যান্বিতঃ ॥২৫॥
তারামিতি। পরুষং নিষ্ঠুরম্। মাল্যবতঃ পর্ব্বতস্য, অভ্যাসে সমীপে ॥২৬॥
অসকৃদিতি। জীবিতপ্রিয় ইত্যনেন পলায়নং সূচিতম্ ॥২৭॥
ইতীতি। সম্বোধয়ন্নিব হৃতদারত্বাদিপ্রামাণ্যং জ্ঞাপয়ন্নিব ॥২৮॥

ভারতভাবদীপঃ

ঋষ্যমূকং পর্ব্বতম্ ॥১—১৫॥ ওঘো জলবৃন্দস্তন্নিভঃ স্বনো যস্য সঃ, "ওঘো বেগে জলস্য চ। বৃন্দে পরম্পরায়াং চ" ইতি মেদিনী ॥১৬॥ আশ্রয়বান্ পরবলাশ্রিতঃ ॥১৭—২৪॥ ঈর্ষ্যুরীর্ষ্যালুঃ ॥২৫—২৮॥

ইঁহারা সকলেই মহাত্মা, বুদ্ধিমান্ ও মহাবল; সুতরাং ইঁহারা রামের বল-বীর্য্য অবলম্বন করিয়া আপনাকে বিনাশ করিতে সমর্থ হইবেন" ॥২৪॥

তারার এই হিতবাক্যে বাধা দিয়া ঈর্ষ্যান্বিত বালী তারাকে সুগ্রীবানুরক্তা বলিয়া আশঙ্কা করিলেন ॥২৫॥

পরে বালী তারাকে অনেক নিষ্ঠুর কথা বলিয়া গুহাদ্বার হইতে নির্গত হইলেন এবং মাল্যবান্পর্ব্বতের নিকটে স্থিত সুগ্রীবকে যাইয়া বলিলেন—॥২৬॥

"সুগ্রীব! আমি পূর্ব্বে তোকে বহুবার জয় করিয়াছি; আবার তুই জীবনপ্রিয় ও জ্ঞাতি ইহা জানিয়া ছাড়িয়া দিয়াছি; কিন্তু এখন আবার মরণের জন্য তোর এত ত্বরা কেন?" ॥২৭॥

বালী এইরূপ বলিলে, শত্রুহন্তা সুগ্রীব রামকে শুনাইতে থাকিয়াই যেন সময়োপযোগী ও যুক্তিযুক্ত এই কথা বালীকে বলিলেন—॥২৮॥

(২৯) হৃতদারস্য মে রাজন্! হৃতরাজ্যস্য চ ত্বয়া—বা ব কা নি।

এবমুক্ত্বা বহুবিধং ততস্তৌ সন্নিপেততুঃ।
সমরে বালিসুগ্রীবৌ শালতালশিলায়ুধৌ ॥৩০॥
উভৌ জঘ্নতুরন্যোন্যমুভৌ ভূমৌ নিপেততুঃ।
উভৌ ববল্গতুশ্চিত্রং মুষ্টিভিশ্চ নিজঘ্নতুঃ ॥৩১॥
উভৌ রুধিরসংসিক্তৌ নখদন্তপরিক্ষতৌ।
শুশুভাতে তদা বীরৌ পুষ্পিতাবিব কিংশুকৌ ॥৩২॥
ন বিশেষস্তয়োর্যুদ্ধে যদা কশ্চন দৃশ্যতে।
সুগ্রীবস্য তদা মালাং হনূমান্ কণ্ঠ আসজৎ ॥৩৩॥
স মালয়া তদা বীরঃ শুশুভে কণ্ঠসক্তয়া।
শ্রীমানিব মহাশৈলো মলয়ো মেঘমালয়া ॥৩৪॥

---

ভারতকৌমুদী

হৃতেতি। জীবিতসামর্থ্যং জীবনসাফল্যম্, ইতি হেতোর্মাং সমাগতং বিদ্ধি ॥২৯॥
এবমিতি। সন্নিপেততুঃ সম্মিলিতৌ বভূবতুঃ ॥৩০॥
উভাবিতি। চিত্রমাশ্চর্য্যম্, ববল্গতুঃ উৎপতনমবপতনঞ্চ চক্রতুঃ ॥৩১॥
উভাবিতি। পুষ্পিতৌ সঞ্জাতপুষ্পৌ, কিংশুকৌ বৃক্ষাবিব ॥৩২॥
নেতি। বিশেষ আকৃতিবৈষম্যম্। অতএব বালিনিশ্চয়াভাবাৎ প্রহারাসম্ভবঃ ॥৩৩॥
স ইতি। স সুগ্রীবঃ। মেঘমালয়া সন্ধ্যাকালীনয়া নানাবর্ণয়েতি ভাবঃ ॥৩৪॥

"রাজা! আপনি আমার রাজ্য নিয়াছেন, ভার্য্যাটীকেও হরণ করিয়াছেন; সুতরাং আমার জীবনে আর ফল কি; ইহা ভাবিয়াই আমি আসিয়াছি—জানিবেন" ॥২৯॥

এইরূপ নানাবিধ কথা বলিয়া শাল, তাল ও শিলারূপ অস্ত্রধারী সেই বালী ও সুগ্রীব যুদ্ধে মিলিত হইলেন ॥৩০॥

দুই জনই পরস্পর আঘাত করিতে লাগিলেন, দুই জনই ভূতলে পতিত হইতে থাকিলেন এবং দুই জনই আশ্চর্য্য উল্লম্ফন-প্রলম্ফন করিতে লাগিলেন ও মুষ্টিদ্বারা প্রহার করিতে লাগিলেন ॥৩১॥

এবং দুই জনই নখে ও দন্তে পরিক্ষত ও রুধিরসিক্ত হইয়া পুষ্পিত কিংশুক-বৃক্ষদ্বয়ের ন্যায় তখন শোভা পাইতে লাগিলেন ॥৩২॥

যুদ্ধে যখন বালী ও সুগ্রীবের কোন আকৃতিবৈষম্য দেখা যাইতে লাগিল না, তখন হনূমান্ সুগ্রীবের কণ্ঠে এক ছড়া ফুলের মালা ঝুলাইয়া দিলেন ॥৩৩॥

তখন মেঘমালাদ্বারা সুশোভিত মহাপর্ব্বত মলয়ের ন্যায় সুগ্রীব কণ্ঠলগ্ন মালাদ্বারা শোভা পাইতে লাগিলেন ॥৩৪॥

কৃতচিহ্নস্তু সুগ্রীবং রামো দৃষ্ট্বা মহাধনুঃ।
বিচকর্ষ ধনুঃশ্রেষ্ঠং বালিমুদ্দিশ্য লক্ষ্যবিৎ ॥৩৫॥
বিস্ফারস্তস্য ধনুষো যন্ত্রস্যেব তদা বভৌ।
বিতত্রাস তদা বালী শরেণাভিহতো হৃদি ॥৩৬॥
স ভিন্নহৃদয়ো বালী বক্ত্রাচ্ছোণিতমুদ্বমন্।
দদর্শাবস্থিতং রামমারাৎ সৌমিত্রিণা সহ ॥৩৭॥
গর্হয়িত্বা স কাকুৎস্থং পপাত ভুবি মূর্চ্ছিতঃ।
তারা দদর্শ তং ভূমৌ তারাপতিমিব চ্যুতম্ ॥৩৮॥
হতে বালিনি সুগ্রীবঃ কিষ্কিন্ধ্যাং প্রত্যপদ্যত।
তাঞ্চ তারাপতিমুখীং তারাং নিপতিতেশ্বরাম্ ॥৩৯॥

ভারতকৌমুদী

কৃতেতি। মহদ্ধনুর্যস্য সঃ। বালিমিতি দর্শনাদ্বালিশব্দ ইদন্তশ্চ মন্তব্যঃ ॥৩৫॥

বীতি। বিস্ফারঃ শরক্ষেপকালীনঃ শব্দঃ। যন্ত্রস্য বৃহদ্গোলকক্ষেপকবৃহন্নালীকস্য। বভৌ সর্ব্বত্র প্রচকাশে। বিতত্রাস বিশেষেণ ভীতো বভূব ॥৩৬॥

স ইতি। ভিন্নহৃদয়ো বিদীর্ণবক্ষাঃ। আরাদ্দূরে, "আরাদ্দূরসমীপয়োঃ" ইত্যমরঃ ॥৩৭॥

গর্হয়িত্বেতি। গর্হয়িত্বা গোপনেন বধাদ্বিনিন্দ্য। তারাপতিং চন্দ্রম্, চ্যুতং গগনাৎ ॥৩৮॥

হত ইতি। প্রত্যপদ্যত প্রাপ্নোৎ। নিপতিতেশ্বরাং হতভর্ত্তৃকাং তারাঞ্চ প্রত্যপদ্যত ॥৩৯॥

তখন মহাধনুর্দ্ধর ও লক্ষ্যবিৎ রামচন্দ্র সুগ্রীবকে কৃতচিহ্ন দেখিয়া বালীকে লক্ষ্য করিয়া নিজের মহাধনু আকর্ষণ করিলেন ॥৩৫॥

তখন কামানের শব্দের ন্যায় সেই ধনুর শব্দ হইল এবং বালী বাণদ্বারা বক্ষে আহত হইয়া অত্যন্ত ভীত হইলেন ॥৩৬॥

পরে বিদীর্ণহৃদয় বালী মুখ হইতে রক্ত বমন করিতে থাকিয়া লক্ষ্মণের সহিত দূরে অবস্থিত রামকে দেখিতে পাইলেন ॥৩৭॥

তদনন্তর বালী রামকে নিন্দা করিয়া মূর্চ্ছিত হইয়া ভূতলে পতিত হইলেন। তখন তারা আসিয়া আকাশচ্যুত চন্দ্রের ন্যায় ভূপতিত বালীকে দর্শন করিলেন ॥৩৮॥

বালী নিহত হইলে, সুগ্রীব কিষ্কিন্ধ্যারাজধানী এবং হতভর্ত্তৃকা ও চন্দ্রমুখী সেই তারাকে লাভ করিলেন ॥৩৯॥

---

(৩৭)…রামং ততঃ সৌমিত্রিণা সহ—বা ব কা নি। (৩৮)…তারাধিপসমৌজসম্—বা ব কা নি।

রামস্তু চতুরো মাসান্ পৃষ্ঠে মাল্যবতঃ শুভে।
নিবাসমকরোদ্ধীমান্ সুগ্রীবেণাভ্যুপস্থিতঃ ॥৪০॥
রাবণোঽপি পুরীং গত্বা লঙ্কাং কামবলাদ্ধৃতঃ।
সীতাং নিবেশয়ামাস ভবনে নন্দনোপমে ॥৪১॥
অশোকবনিকাভ্যাসে তাপসাশ্রমসন্নিভে।
ভর্তৃস্মরণতন্বঙ্গী তাপসীবেশধারিণী ॥৪২॥
উপবাসতপঃশীলা তত্র সা পৃথুলেক্ষণা।
উবাস দুঃখবসতিং ফলমূলকৃতাশনা ॥৪৩॥ (যুগ্মকম্)
দিদেশ রাক্ষসীস্তত্র রক্ষণে রাক্ষসাধিপঃ।
প্রাসাসিশূলপরশু-মুদ্গরালাতধারিণীঃ ॥৪৪॥
দ্ব্যক্ষীং ত্র্যক্ষীং ললাটাক্ষীং দীর্ঘজিহ্বামজিহ্বিকাম্।
ত্রিস্তনীমেকপাদাঞ্চ ত্রিজটামেকলোচনাম্ ॥৪৫॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

রাম ইতি। মাল্যবতঃ পর্ব্বতস্য। অভ্যুপস্থিতঃ সর্ব্বথা সেবিতঃ ॥৪০॥

রাবণ ইতি। নন্দনং নন্দনবনগতং ভবনং তদুপমে ॥৪১॥

অশোকেতি। অশোকবনিকায়াঃ ক্ষুদ্রাশোকবনস্য অভ্যাসে সমীপে। ভর্ত্তুঃ স্মরণেন তন্বঙ্গী ক্ষীণগাত্রী। দুঃখবসতিং কুর্ব্বাণেতি শেষঃ ॥৪২—৪৩॥

দিদেশেতি। অলাতং জ্বলৎকাষ্ঠম্। রাক্ষসীনামাকৃতীরাহ—দ্ব্যক্ষীমিত্যাদি ॥৪৪—৪৫॥

---

রাম, মঙ্গলময় মাল্যবান্পর্ব্বতের উপরে চারি মাস বাস করিলেন; তৎকালে বুদ্ধিমান্ সুগ্রীব সর্ব্বপ্রকারে তাঁহার শুশ্রূষা করিতেন ॥৪০॥

ওদিকে কামার্ত্ত রাবণও লঙ্কাপুরীতে যাইয়া নন্দনভবনতুল্য কোন ভবনে সীতাদেবীকে রাখিলেন ॥৪১॥

ভর্ত্তার স্মরণে ক্ষীণদেহা, তাপসীবেশা, উপবাসনিরতা, কদাচিৎ ফলমূলমাত্রভোজিনী ও বিশালনয়না সীতা, তপস্বীর আশ্রমের তুল্য সেই ক্ষুদ্র অশোকবনের নিকটে অতিদুঃখে বাস করিতে লাগিলেন ॥৪২—৪৩॥

রাবণ, সীতাকে রক্ষা করিবার জন্য প্রাস, অসি, শূল, পরশু, মুদ্গর ও জ্বলৎকাষ্ঠধারিণী কতকগুলি রাক্ষসীকে আদেশ করিলেন; আর একনয়না, দ্বিনয়না, ত্রিনয়না, ললাটনয়না, দীর্ঘজিহ্বা, জিহ্বাশূন্যা; ত্রিস্তনী, একচরণা ও ত্রিজটা—এইরূপ রাক্ষসীগণকেও আজ্ঞা করিলেন ॥৪৪—৪৫॥

---

(৪১)...লঙ্কাং কামবলাৎ কৃতঃ—বা ব কা নি।

এতাশ্চান্যাশ্চ দীপ্তাক্ষ্যঃ করভোৎকটমূর্দ্ধজাঃ।
পরিবার্য্যাসতে সীতাং দিবারাত্রমতন্দ্রিতাঃ ॥৪৬॥
তাস্তু তামায়তাপাঙ্গীং পিশাচ্যো দারুণস্বরাঃ।
তর্জ্জয়ন্তি সদা রৌদ্রাঃ পরুষব্যঞ্জনাক্ষরাঃ ॥৪৭॥
খাদাম পাটয়ামৈনাং তিলশঃ প্রবিভজ্যতাম্।
যেয়ং ভর্ত্তারমস্মাকমবমন্যেহ জীবতি ॥৪৮॥
ইত্যেবং ভর্ৎস্যমানা সা ত্রাস্যমানা পুনঃ পুনঃ।
ভর্ত্তৃশোকসমাবিষ্টা নিশ্বস্যেদমুবাচ তাঃ ॥৪৯॥
আর্য্যাঃ! খাদত মাং শীঘ্রং ন মে জীবিতমীপ্সিতম্।
বিনা তং পুণ্ডরীকাক্ষং নীলকুঞ্চিতমূর্দ্ধজম্ ॥৫০॥

ভারতকৌমুদী

এতা ইতি। করভোৎকটমূর্দ্ধজা উষ্ট্রকেশতুল্যবিকটকেশকলাপাঃ ॥৪৬॥
তা ইতি। পিশাচ্যঃ পিশাচীবদ্‌ঘৃণিতাঃ। পরুষব্যঞ্জনাক্ষরা নিষ্ঠুরভাষিণ্যঃ ॥৪৭॥
খাদামেতি। প্রবিভজ্যতাং খণ্ডখণ্ডীক্রিয়তাম্। ভর্ত্তারং রাবণম্ ॥৪৮॥
ইতীতি। সা সীতা, ত্রাস্যমানা ভয়প্রদর্শনেনাকুলীক্রিয়মাণা ॥৪৯॥
আর্য্যা ইতি। জীবিতং জীবনম্, ন ঈপ্সিতং ন রক্ষিতুমিষ্টম্, তং রামম্ ॥৫০॥

এইরূপ রাক্ষসীরা এবং উজ্জ্বল নয়ন ও উষ্ট্রতুল্যবিকটকেশধারিণী অন্যান্য রাক্ষসীরাও সতর্ক থাকিয়া দিবারাত্র সীতাদেবীকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিল ॥৪৬॥

পিশাচীর ন্যায় ঘৃণিতস্বভাবা, দারুণকণ্ঠস্বরা, দারুণাকৃতি ও নিষ্ঠুরভাষিণী সেই রাক্ষসীরা সর্ব্বদাই দীর্ঘনয়না সীতাকে ভর্ৎসনা করিত ॥৪৭॥

"আমরা এটাকে খাইয়া ফেলিব বা ফাঁড়িয়া ফেলিব; কিংবা তোমরা এটাকে তিল তিল করিয়া খণ্ড খণ্ড কর; যে এইটা আমাদের রাজাকে অবজ্ঞা করিয়া এখনও জীবিত রহিয়াছে" ॥৪৮॥

এইভাবে সেই রাক্ষসীরা বার বার সীতাকে ভর্ৎসনা করিত এবং ভয় দেখাইত; তখন পতিশোকাকুলা সীতা নিশ্বাস ত্যাগ করিয়া তাহাদিগকে এইরূপ বলিতেন— ॥৪৯॥

"মাননীয়াগণ! আপনারা সত্বর আমাকে ভক্ষণ করুন। কারণ, সেই পদ্মনয়ন ও কৃষ্ণকুঞ্চিত-কেশ রামচন্দ্র ব্যতীত আমি আমার জীবন রাখিতে ইচ্ছা করি না ॥৫০॥

(৪৯) ইত্যেবং পরিভর্ৎস্যন্তীত্রাস্যমানা পুনঃ পুনঃ—বা ব কা, ...ত্রাসয়ানা পুনঃ পুনঃ—নি।

অপ্যেবাহং নিরাহারা জীবিতপ্রিয়বর্জ্জিতা।
শোষয়িষ্যামি গাত্রাণি ব্যালী তালগতা যথা ॥৫১॥
ন ত্বন্যমভিগচ্ছেয়ং পুমাংসং রাঘবাদৃতে।
ইতি জানীত সত্যং মে ক্রিয়তাং যদনন্তরম্ ॥৫২॥
তস্যাস্তদ্বচনং শ্রুত্বা রাক্ষস্যস্তাঃ খরস্বনাঃ।
আখ্যাতুং রাক্ষসেন্দ্রায় জগ্মুস্তৎ সর্ব্বমাদৃতাঃ ॥৫৩॥
গতাসু তাসু সর্ব্বাসু ত্রিজটা নাম রাক্ষসী।
সান্ত্বয়ামাস বৈদেহীং ধর্ম্মজ্ঞা প্রিয়বাদিনী ॥৫৪॥
সীতে! বক্ষ্যামি তে কিঞ্চিদ্বিশ্বাসং কুরু মে সখি!।
ভয়ং ত্বং ত্যজ বামোরু! শৃণু চেদং বচো মম ॥৫৫॥
অবিন্ধ্যো নাম মেধাবী বৃদ্ধো রাক্ষসপুঙ্গবঃ।
স রামস্য হিতান্বেষী ত্বদর্থে হি স মাঽব্রবীৎ ॥৫৬॥

---

ভারতকৌমুদী

তাভিরভক্ষণে কর্ত্তব্যমাহ—অপীতি। জীবিতপ্রিয়েণ রামেণ বর্জ্জিতা। ব্যালী সর্পী ॥৫১॥
নেতি। অনন্তরং যৎ কর্ত্তব্যং তৎ ক্রিয়তামিত্যর্থঃ ॥৫২॥
তস্যা ইতি। খরস্বনাস্তীব্রকণ্ঠস্বরাঃ। আদৃতাঃ সযত্নাঃ ॥৫৩॥
গতাস্বিতি। নামেত্যনেন পূর্ব্বোক্তেব ন বিকটরূপেতি সূচিতম্ ॥৫৪॥
সীত ইতি। বামৌ সুন্দরৌ ঊরূ যস্যাস্তৎসম্বোধনম্ ॥৫৫॥

(আপনারা যদি ভক্ষণ না করেন, তবে) পতিবিরহিণী আমি তালবৃক্ষস্থিত সর্পীর ন্যায় অনাহারে থাকিয়া অঙ্গ সকল শুষ্ক করিব ॥৫১॥

কিন্তু রামচন্দ্র ব্যতীত অন্য পুরুষের সংসর্গ করিব না—এই আমার সত্য প্রতিজ্ঞা শ্রবণ করুন এবং ইহার পরে আপনাদের যাহা কর্ত্তব্য হয়, তাহা করুন" ॥৫২॥

সীতার সেই কথা শুনিয়া সেই রূক্ষস্বরা রাক্ষসীরা সেই সমস্ত রাবণের নিকট বলিবার জন্য যত্নসহকারে গমন করিল ॥৫৩॥

তাহারা সকলে চলিয়া গেলে, ধর্ম্মজ্ঞা ও প্রিয়বাদিনী 'ত্রিজটা'-নাম্নী এক রাক্ষসী সীতাকে আশ্বস্ত করিতে লাগিল—॥৫৪॥

"সখি! সীতে! আমি তোমার নিকট কিছু বলিব, তুমি আমাকে বিশ্বাস কর, ভয় ত্যাগ কর এবং আমার এই বাক্য শ্রবণ কর ॥৫৫॥

বুদ্ধিমান্ ও বৃদ্ধ 'অবিন্ধ্য'-নামে এক রাক্ষসশ্রেষ্ঠ আছেন, তিনি রামের হিতৈষী। যে হেতু, তিনি তোমার জন্য আমাকে বলিয়াছেন ॥৫৬॥

সীতা মদ্বচনাদ্বাচ্যা সমাসাদ্য প্রসাদ্য চ।
ভর্ত্তা তে কুশলী রামো লক্ষ্মণানুগতো বলী ॥৫৭॥
সখ্যং বানররাজেন শক্রপ্রতিমতেজসা।
কৃতবান্ রাঘবঃ শ্রীমাংস্ত্বদর্থে চ সমুদ্যতঃ ॥৫৮॥
মা চ তেঽস্তু ভয়ং ভীরু! রাবণাল্লোকগর্হিতাৎ।
নলকূবরশাপেন রক্ষিতা হ্যসি নন্দিনি! ॥৫৯॥
শপ্তো হ্যেষ পুরা পাপো বধূং রম্ভাং পরামৃশন্।
ন শক্তোত্যবশাং নারীমুপৈতুমজিতেন্দ্রিয়ঃ ॥৬০॥
ক্ষিপ্রমেষ্যতি তে ভর্ত্তা সুগ্রীবেণাভিরক্ষিতঃ।
সৌমিত্রিসহিতো ধীমাংস্ত্বাঞ্চেতো মোক্ষয়িষ্যতি ॥৬১॥

ভারতকৌমুদী

অবিন্ধ্য ইতি। মেধাবী বুদ্ধিমান্। মা মাম, অবদৎ ॥৫৬॥
সীতেতি। সমাসাদ্য স্বয়মেব প্রাপ্য, ন তু ব্যক্ত্যন্তরং প্রেষ্য, প্রকাশসম্ভবাৎ ॥৫৭॥
সখ্যমিতি। বানররাজেন সুগ্রীবেণ। ত্বদর্থে ত্বদুদ্ধারার্থে ॥৫৮॥
মেতি। নলকূবরঃ তদাখ্যঃ কুবেরপুত্রস্তস্য শাপেন ॥৫৯॥
অথ কথং তস্য শাপ ইত্যাহ—শপ্ত ইতি। বধূং ভোগ্যাং ভার্য্যাম্। অবশামনধীনাম্ ॥৬০॥
বিশেষেণাশ্বাসয়তি—ক্ষিপ্রমিতি। ইতো রাবণভবনাৎ ॥৬১॥

"ত্রিজটা! তুমি আমার বাক্য অনুসারে নিজেই যাইয়া এবং প্রসন্ন করিয়া সীতাকে বলিবে যে, তোমার ভর্ত্তা বলবান্ রাম, লক্ষ্মণের সহিত কুশলে আছেন ॥৫৭॥

আর শ্রীমান্ রাম, ইন্দ্রের তুল্য তেজস্বী বানররাজ সুগ্রীবের সহিত সখিত্ব করিয়াছেন এবং তোমাকে উদ্ধার করিবার জন্য চেষ্টা করিতেছেন ॥৫৮॥

ভীরু! ভুবননিন্দিত রাবণ হইতে তোমার যেন ভয় হয় না। কারণ, নন্দিনি! তুমি নলকূবরের শাপেই রক্ষিত রহিয়াছ ॥৫৯॥

পূর্ব্বে এই পাপাত্মা, নলকূবরের ভোগ্যা রম্ভাকে স্পর্শ করায় নলকূবর উহাকে অভিসম্পাত করিয়াছিলেন; তাহাতেই ঐ অজিতেন্দ্রিয় রাবণ কোন অবশা নারীর সহিত বলপূর্ব্বক সংসর্গ করিতে সমর্থ হয় না ॥৬০॥

তোমার বুদ্ধিমান্ ভর্ত্তা সুগ্রীবকর্ত্তৃক রক্ষিত ও লক্ষ্মণের সহিত মিলিত হইয়া সত্বরই আসিবেন এবং এস্থান হইতে তোমাকে মুক্ত করিবেন ॥৬১॥

(৫৭)...সমাশ্বাস্য প্রসাদ্য চ—বা ব কা নি। (৬০)...রম্ভাং পরামৃষন্—বা কা পি।

স্বপ্না হি সুমহাঘোরা দৃষ্টা মেঽনিষ্টদর্শনাঃ।
বিনাশায়াস্য দুর্বুদ্ধেঃ পৌলস্ত্যকুলঘাতিনঃ ॥৬২॥
দারুণো হ্যেষ দুষ্টাত্মা ক্ষুদ্রকর্ম্মা নিশাচরঃ।
স্বভাবাচ্ছীলদোষেণ সর্ব্বেষাং ভয়বর্দ্ধনঃ ॥৬৩॥
স্পর্দ্ধতে সর্ব্বদেবৈর্যঃ কালোপহতচেতনঃ।
ময়া বিনাশলিঙ্গানি স্বপ্নে দৃষ্টানি তস্য বৈ ॥৬৪॥
তৈলাবসিক্তো বিকচো মজ্জন্ পঙ্কে দশাননঃ।
অসকৃৎ খরযুক্তে তু রথে নৃত্যন্নিব স্থিতঃ ॥৬৫॥
কুম্ভকর্ণাদয়শ্চেমে নগ্নাঃ পতিতমূর্দ্ধজাঃ।
গচ্ছন্তি দক্ষিণামাশাং রক্তমাল্যানুলেপনাঃ ॥৬৬॥
শ্বেতাতপত্রঃ সোষ্ণীষঃ শুক্লমাল্যানুলেপনঃ।
শ্বেতপর্ব্বতমারূঢ় এক এব বিভীষণঃ ॥৬৭॥

---

## ভারতকৌমুদী

স্বপ্না ইতি। মে ময়া, অনিষ্টদর্শনা বিপৎসূচকাঃ ॥৬২॥
দারুণ ইতি। এষ রাবণঃ। স্বভাবাদেব ক্ষুদ্রকর্ম্মেতি সম্বন্ধঃ ॥৬৩॥
স্পর্দ্ধত ইতি। কালেন উপহতচেতনো নাশিতবুদ্ধিঃ। বিনাশস্য লিঙ্গানি চিহ্নানি ॥৬৪॥
তৈলেতি। বিকচঃ কেশহীনঃ। খরযুক্তে গর্দ্দভযুক্তে। আসকৃন্নৃত্যন্নিতি সম্বন্ধঃ ॥৬৫॥
কুম্ভেতি। পতিতমূর্দ্ধজাঃ স্খলিতকেশাঃ। আশাং দিশম্ ॥৬৬॥
শ্বেতেতি। শ্বেতাতপত্র উপরিধৃতশ্বেতচ্ছত্রঃ। শুভলক্ষণান্যেতানীতি ভাবঃ ॥৬৭॥

কারণ, এই দুর্বুদ্ধি পৌলস্ত্যকুলনাশক রাবণের বিনাশের জন্যই আমি অতিদারুণ ও বিপৎসূচক অনেক স্বপ্ন দেখিয়াছি ॥৬২॥

দুরাত্মা ও স্বভাবতঃ নিকৃষ্টকর্ম্মা এই ভয়ঙ্কর রাক্ষসটা (রাবণটা) স্বভাবের দোষেই সকলের ভয়বর্দ্ধক হইয়া দাঁড়াইয়াছে ॥৬৩॥

কালে বুদ্ধি নষ্ট হওয়ায় যে রাবণ সকল দেবতার সহিত স্পর্দ্ধা করিতেছে, আমি তাহার বিনাশের চিহ্ন সকল স্বপ্নে দেখিয়াছি ॥৬৪॥

রাবণ তৈলাক্তদেহে ও মুণ্ডিতমস্তকে কর্দ্দমের ভিতরেই যেন মগ্ন হইতেছে এবং বার বার নৃত্য করতঃ গর্দ্দভযুক্ত রথেই যেন রহিয়াছে ॥৬৫॥

আর এই কুম্ভকর্ণপ্রভৃতি রাক্ষসেরাও যেন নগ্ন হইয়া, রক্তমাল্য ও রক্তানুলেপন ধারণ করিয়া মুণ্ডিতমস্তকে দক্ষিণদিকে গমন করিতেছে ॥৬৬॥

---

(৬৫) তৈলাভিষিক্তঃ—বা ব কা নি।

সচিবাশ্চাস্য চত্বারঃ শুক্লমাল্যানুলেপনাঃ।
শ্বেতপর্ব্বতমারূঢ়া মোক্ষ্যন্তেঽস্মান্মহাভয়াৎ ॥৬৮॥
রামস্যাস্ত্রেণ পৃথিবী পরিক্ষিপ্তা সসাগরাঃ।
যশসা পৃথিবীং কৃৎস্নাং পূরয়িষ্যতি তে পতিঃ ॥৬৯॥
হস্তিসক্থিসমারূঢ়ো ভুঞ্জানো মধুপায়সম্।
লক্ষ্মণশ্চ ময়া দৃষ্টো দিধক্ষুঃ সর্ব্বতো দিশম্ ॥৭০॥
রুদতী রুধিরার্দ্রাঙ্গী ব্যাঘ্রেণ পরিরক্ষিতা।
অসকৃত্ত্বং ময়া দৃষ্টা গচ্ছন্তী দিশমুত্তরাম্ ॥৭১॥

---

ভারতকৌমুদী

সচিবা ইতি। অস্য বিভীষণস্য। স্বপ্নে শ্বেতদর্শনমেব শুভসূচকমিত্যাশয়ঃ ॥৬৮॥
রামস্যেতি। পরিক্ষিপ্তা পরিবেষ্টিতা স্বপ্নে দৃষ্টা। অতএবাহ—যশসেতি ॥৬৯॥
হস্তীতি। মধুনা যুক্তং পায়সং মধুপায়সং মধ্যপদলোপী সমাসঃ ॥৭০॥
রুদতীতি। দৃষ্টা স্বপ্ন ইত্যেব প্রকরণাৎ ॥৭১॥

ভারতভাবদীপঃ

জীবিতসামর্থ্যং জীবনস্য শ্লাঘ্যত্বম্ ॥২৮—৪৫॥ করভোৎকটমূর্দ্ধজা উষ্ট্রসদৃশকেশাঃ ॥৪৬॥ পরুষব্যঞ্জনস্বরাত্মকাঃ শব্দা যাসাং তাঃ ॥৪৭—৫৯॥ বধূং স্নুষাম্ ॥৬০—৬৮॥ পরিক্ষিপ্তা ব্যাপ্তা ॥৬৯—৭৪॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুস্ত্রিংশদধিক-
দ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৩৪॥

কিন্তু একমাত্র বিভীষণই যেন শ্বেতচ্ছত্র, উষ্ণীষ, শুক্লমাল্য ও শুক্লানুলেপন ধারণ করিয়া শ্বেতপর্ব্বতে আরোহণ করিয়া রহিয়াছেন ॥৬৭॥

আর বিভীষণের চারি জন মন্ত্রীও যেন শ্বেতমাল্য ও শ্বেতানুলেপন ধারণ করিয়া শ্বেতপর্ব্বতে আরোহণ করিয়া রহিয়াছেন; সুতরাং তাঁহারাও এই মহাভয় হইতে মুক্ত হইবেন ॥৬৮॥

এবং রামের অস্ত্রেই যেন সসাগরা পৃথিবী পরিবেষ্টিত রহিয়াছে; সুতরাং তোমার পতি যশদ্বারা সমগ্র পৃথিবী পূর্ণ করিবেন ॥৬৯॥

আর আমি স্বপ্নে দেখিলাম—লক্ষ্মণ যেন হস্তীর উরুদেশে আরোহণ করিয়া মধু ও পায়স ভোজন করিতে থাকিয়া সকল দিক্‌ই দগ্ধ করিবার ইচ্ছা করিতেছেন ॥৭০॥

আর তুমি ব্যাঘ্রকর্ত্তৃক পরিরক্ষিত হইয়া রক্তাক্তদেহে রোদন করিতে করিতে যেন উত্তরদিকে যাইতেছ, ইহা আমি অনেকবার স্বপ্নে দেখিয়াছি ॥৭১॥

---

(৭০) অস্থিসঞ্চয়মারূঢ়ঃ⋯বিবিক্ষুঃ সর্ব্বতো দিশম্—বা ব কা পি।

হর্ষমেষ্যসি বৈদেহি! ক্ষিপ্রং ভর্ত্রা সমন্বিতা।
রাঘবেণ সহ ভ্রাত্রা সীতে! ত্বমচিরাদিব ॥৭২॥
ইত্যেবং মৃগশাবাক্ষী তচ্ছ্রুত্বা ত্রিজটাবচঃ।
বভূবাশাবতী বালা পুনর্ভর্তৃসমাগমে ॥৭৩॥
তাবদভ্যাগতা রৌদ্রাঃ পিশাচ্যস্তাঃ সুদারুণাঃ।
দদৃশুস্তাং ত্রিজটয়া সহাসীনাং যথা পুরা ॥৭৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে রামোপাখ্যানে সীতাসান্ত্বনে চতুস্ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

হর্ষমিতি। হর্ষমানন্দম্, এষ্যসি প্রাপ্স্যসি। ইবশব্দো বাক্যালঙ্কারে ॥৭২॥

ইতীতি। মৃগশাবস্য হরিণশিশোরিব অক্ষিণী যস্যাঃ সা ॥৭৩॥

তাবদিতি। রৌদ্রা রৌদ্রমূর্ত্তয়ঃ, সুদারুণা অতিভয়ঙ্করস্বভাবাশ্চ ॥৭৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে চতুস্ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

অতএব বিদেহনন্দিনি! সীতে! তুমি সত্বরই ভর্ত্তা ও দেবরের সহিত মিলিত হইয়া আনন্দ লাভ করিবে" ॥৭২॥

এইরূপ সেই ত্রিজটার বাক্য শুনিয়া হরিণশিশুনয়না সীতা পুনরায় ভর্ত্তার সহিত মেলনের বিষয়ে আশান্বিত হইলেন ॥৭৩॥

ইতোমধ্যেই সেই পিশাচীদের ন্যায় ঘৃণিতা, ভয়ঙ্করমূর্ত্তি ও অতিভয়ঙ্করস্বভাবা রাক্ষসীরা আসিয়া সীতাকে পূর্ব্বের মতই ত্রিজটার সহিত উপবিষ্ট দর্শন করিল" ॥৭৪॥

—:*:—

(৭৪) যাবদভ্যাগতাঃ—বা ব কা পি। * '...সপ্তষষ্ট্যধিকদ্বিশততমঃ...'—পি, '...একোনাশীত্যধিকদ্বিশততমঃ...'—বা ব, '...অশীত্যধিকদ্বিশততমঃ...'—কা, '...একাশীত্যধিকদ্বিশততমঃ...'—নি।

# পঞ্চত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়

—:*:—

মার্কণ্ডেয় উবাচ।

ততস্তাং ভর্তৃশোকার্ত্তাং দীনাং মলিনবাসসম্।
মণিশেষাভ্যলঙ্কারাং রুদতীঞ্চ পতিব্রতাম্ ॥১॥
রাক্ষসীভিরুপাস্যন্তীং সমাসীনাং শিলাতলে।
রাবণঃ কামবাণার্ত্তো দদর্শোপসসর্প চ ॥২॥ (যুগ্মকম্)
দেবদানবগন্ধর্ব্ব-যক্ষকিম্পুরুষৈর্যুধি।
অজিতোঽশোকবনিকাং যযৌ কন্দর্পপীড়িতঃ ॥৩॥
দিব্যাম্বরধরঃ শ্রীমান্ সুমৃষ্টমণিকুণ্ডলঃ।
বিচিত্রমাল্যমুকুটো বসন্ত ইব মূর্ত্তিমান্ ॥৪॥
স কল্পবৃক্ষসদৃশো যত্নাদপি বিভূষিতঃ।
শ্মশানচৈত্যদ্রুমবদ্ভূষিতোঽপি ভয়ঙ্করঃ ॥৫॥

ভারতকৌমুদী

তত ইতি। মণিরেব শেষঃ অবশিষ্টঃ অভ্যলঙ্কারো যস্যাস্তাম্, অন্যেষামলঙ্কারাণাং হরণকাল এব পরিত্যাগাদিতি ভাবঃ। উপাস্যন্তীম্ উপাস্যমানাম্ ॥১—২॥

দেবেতি। দেবাদিভিরজিতোঽপি কন্দর্পেণ পীড়িতো জিত ইতি বিরোধাভাসঃ ॥৩॥

দিব্যেতি। সুমৃষ্টে সুপরিষ্কৃতে মণিকুণ্ডলে যস্য সঃ। বসন্ত ইব ররাজেতি শেষঃ ॥৪॥

স ইতি। স স্বভাবান্নানাভূষণৈঃ কল্পবৃক্ষসদৃশোঽপি তদানীং যত্নাদ্বিভূষিতঃ। তথা বিভূষিতোঽপি চ শ্মশানচৈত্যদ্রুমবৎ স্বভাবাদেব ভয়ঙ্কর আসীৎ ॥৫॥

মার্কণ্ডেয় বলিলেন—"তাহার পর একদা ভর্তৃশোকার্ত্তা, দীনা, মলিনবসনা, অবশিষ্ট মণিমাত্রালঙ্কারা, রোদননিরতা ও পতিব্রতা সীতা একখানা পাথরের উপরে বসিয়াছিলেন এবং রাক্ষসীরা তাঁহাকে পরিবেষ্টন করিয়া রহিয়াছিল; এই সময়ে রাবণ কামার্ত্ত হইয়া তাঁহাকে দর্শন করিলেন এবং তাঁহার নিকটবর্ত্তী হইলেন ॥১—২॥

দেব, দানব, গন্ধর্ব্ব, যক্ষ এবং কিন্নরেরাও যাঁহাকে যুদ্ধে জয় করিতে পারেন নাই, সেই রাবণ তখন কামবিজিত হইয়া অশোকবনে গিয়াছিলেন ॥৩॥

রাবণ তখন দিব্য বস্ত্র, পরিমার্জ্জিত মণিকুণ্ডল এবং বিচিত্র মাল্য ও মুকুট ধারণ করিয়া কান্তিশালী হইয়া মূর্ত্তিমান্ বসন্তের ন্যায় শোভা পাইতেছিলেন ॥৪॥

স তস্যাস্তনুমধ্যায়াঃ সমীপে রজনীচরঃ।
দদৃশে রোহিণীমেত্য শনৈশ্চর ইব গ্রহঃ ॥৬॥
স তামামন্ত্র্য সুশ্রোণীং পুষ্পকেতুশরাহতঃ।
ইদমিত্যব্রবীদ্বাক্যং ত্রস্তাং রোহীমিবাবলাম্ ॥৭॥
সীতে! পর্য্যাপ্তমেতাবৎ কৃতো ভর্ত্তুরনুগ্রহঃ।
প্রসাদং কুরু তন্বঙ্গি! ক্রিয়তাং পরিকর্ম্ম তে ॥৮॥
ভজস্ব মাং বরারোহে! মহার্হাভরণাম্বরা।
ভব মে সর্ব্বনারীণামুত্তমা বরবর্ণিনী ॥৯॥
সন্তি মে দেবকন্যাশ্চ গন্ধর্ব্বাণাঞ্চ যোষিতঃ।
সন্তি দানবকন্যাশ্চ দৈত্যানাঞ্চাপি যোষিতঃ ॥১০॥
চতুর্দ্দশ পিশাচানাং কোট্যো মে বচনে স্থিতাঃ।
দ্বিস্তাবৎ পুরুষাদানাং রক্ষসাং ভীমকর্ম্মণাম্ ॥১১॥

ভারতকৌমুদী

স ইতি। তনুমধ্যায়াঃ কৃশকটীদেশায়াঃ সীতায়াঃ। দদৃশে রাক্ষসীভিঃ ॥৬॥
স ইতি। পুষ্পকেতুশরাহতঃ কামবাণতাড়িতঃ। রোহীং হরিণীম্ ॥৭॥
সীত ইতি। পর্য্যাপ্তং যথেষ্টম্। ক্রিয়তাং রাক্ষসীভিঃ, পরিকর্ম্ম প্রসাধনম্ ॥৮॥
ভজস্বেতি। মহার্হাণি মহামূল্যানি আভরণানি অম্বরাণি চ যস্যাঃ সা ॥৯॥
অথ তে সর্ব্বনার্য্যঃ কা ইত্যাহ—সন্তীতি। সর্ব্বত্র ভোগ্যা ইতি শেষঃ ॥১০॥

রাবণ স্বভাবতঃ নানা অলঙ্কারশোভায় কল্পবৃক্ষের তুল্য হইলেও তখন যত্নসহকারে অলঙ্কৃত হইয়াছিলেন; কিন্তু সেরূপ অলঙ্কৃত হইলেও শ্মশানায়তনস্থিত বৃক্ষের ন্যায় ভয়ঙ্করই ছিলেন ॥৫॥

রোহিণীর নিকটে শনিকে যেমন দেখা যায়, তৎকালে কৃশমধ্যা সীতার নিকটে রাবণকেও তেমনই দেখা যাইতে লাগিল ॥৬॥

তখন কামবাণাহত রাবণ, হরিণীর ন্যায় ত্রস্তা, দুর্ব্বলা ও সুনিতম্বা সীতাকে সম্বোধন করিয়া এই প্রকারে এই কথা বলিলেন—॥৭॥

"সীতে! কৃশাঙ্গি! তুমি এতকাল পর্য্যন্ত ভর্ত্তার প্রতি যথেষ্ট অনুগ্রহ করিয়াছ; এখন আমার প্রতি অনুগ্রহ কর; রাক্ষসীরা তোমার বেশভূষা করিয়া দিউক ॥৮॥

সুনিতম্বে! তুমি মহামূল্য বস্ত্র ও অলঙ্কার পরিধান করিয়া আমাকে ভজন কর এবং আমার সমস্ত রমণীর মধ্যে প্রধানা হও ॥৯॥

দেবকন্যা, গন্ধর্ব্বরমণী, দানবকন্যা ও দৈত্যরমণীরা আমার ভোগ্যা রহিয়াছে ॥১০॥

ততো মে দ্বিগুণা যক্ষা যে মদ্বচনকারিণঃ।
কেচিদেব ধনাধ্যক্ষং ভ্রাতরং মে সমাশ্রিতাঃ॥১২॥
গন্ধর্ব্বাপ্সরসো ভদ্রে! মামাপানগতং সদা।
উপতিষ্ঠন্তি বামোরু! যথৈব ভ্রাতরং মম॥১৩॥
পুত্রোঽহমপি বিপ্রর্ষেঃ সাক্ষাদ্বিশ্রবসো মুনেঃ।
পঞ্চমো লোকপালানামিতি মে প্রথিতং যশঃ॥১৪॥
দিব্যানি ভক্ষ্যভোজ্যানি পানানি বিবিধানি চ।
যথৈব ত্রিদশেশস্য তথৈব মম ভাবিনি!॥১৫॥
ক্ষীয়তাং দুষ্কৃতং কর্ম্ম বনবাসকৃতং তব।
ভার্য্যা মে ভব সুশ্রোণি! যথা মন্দোদরী তথা॥১৬॥

---

ভারতকৌমুদী

চতুর্দ্দশেতি। দ্বিঃ দ্বে কোটী, পুরুষাদানাং নরভোজিনাম্॥১১॥
তত ইতি। ধনাধ্যক্ষং কুবেরম্। কুবেরাপেক্ষয়া মে প্রজাসম্পদধিকেতি ভাবঃ॥১২॥
গন্ধর্ব্বেতি। আপানগতং সুরাপানস্থানগতম্। উপতিষ্ঠন্তি সেবন্তে॥১৩॥
মাং নিকৃষ্টমপি বক্তুং ন শক্নোধীত্যাহ—পুত্র ইতি। পঞ্চমঃ—ইন্দ্রযমবরুণকুবেরাণাম্॥১৪॥
দিব্যানীতি। ভক্ষ্যাণি চর্ব্ব্যাণি ভোজ্যানি তদিতরাণি খাদ্যানীতি যথাকথঞ্চিদ্ভেদঃ॥১৫॥
ক্ষীয়তামিতি। দুষ্কৃতং কর্ম্ম দুষ্কৃতকর্ম্মোদ্ভবং দুঃখম্॥১৬॥

চৌদ্দ কোটি পিশাচ এবং নরভোজী ও ভীমকর্ম্মা দুই কোটি রাক্ষস আমার আদেশ পালন করে॥১১॥

তাহা অপেক্ষাও দ্বিগুণ যক্ষ আমার রহিয়াছে, যাহারা আমার আদেশ পালন করে; কিন্তু কতিপয়মাত্র যক্ষই আমার ভ্রাতা কুবেরকে আশ্রয় করিয়া রহিয়াছে॥১২॥

ভদ্রে! বামোরু! গন্ধর্ব্বগণ ও অপ্সরোগণ আমার ভ্রাতা কুবেরের যেমন সেবা করে, তেমন আমি সুরাপানস্থানে থাকিলে, তাহারা সর্ব্বদা আমারও সেবা করিয়া থাকে॥১৩॥

আমিও—সাক্ষাৎ ব্রহ্মর্ষি বিশ্রবার পুত্র এবং আমি লোকপালদের মধ্যে পঞ্চম—এইরূপ আমার যশ বিখ্যাত হইয়াছে॥১৪॥

ভাবিনি! ইন্দ্রের যেমন, আমারও তেমনই স্বর্গীয় নানাবিধ খাদ্য ও পেয় উপস্থিত হইয়া থাকে॥১৫॥

সুনিতম্বে! মন্দোদরীর ন্যায় তুমি আমার ভার্য্যা হও। তোমার পাপজাত "বনবাসদুঃখ নষ্ট হউক"॥১৬॥

ইত্যুক্তা তেন বৈদেহী পরিবৃত্য শুভাননা।
তৃণমন্তরতঃ কৃত্বা তমুবাচ নিশাচরম্ ॥১৭॥
অশিবেনাভিরামোরুরজস্রং নেত্রবারিণা।
স্তনাবপতিতৌ বালা সংহতাবভিবর্ষতী।
উবাচ বাক্যং তং ক্ষুদ্রং বৈদেহী পতিদেবতা ॥১৮॥
অসকৃদ্বদতো বাক্যমীদৃশং রাক্ষসেশ্বর!।
বিষাদযুক্তমেতত্তে ময়া শ্রুতমভাগ্যয়া ॥১৯॥
তদ্ভদ্রমুখ! ভদ্রং তে মানসং বিনিবর্ত্ত্যতাম্।
পরদারাস্ম্যলভ্যা চ সততঞ্চ পতিব্রতা ॥২০॥
ন:চৈবৌপয়িকী ভার্য্যা মানুষী কৃপণা তব।
বিবশাং ধর্ষয়িত্বা চ কাং ত্বং প্রীতিমবাপ্স্যসি ॥২১॥

ভারতকৌমুদী

ইতীতি। তৃণং জনান্তরস্থানীয়ম্, অন্তরতো মধ্যে কৃত্বা, অন্যথালাপনিষেধাৎ ॥১৭॥

অশিবেনেতি। অশিবেন অমঙ্গলসূচকেন, অভিরামোরুঃ সুন্দরোরুযুগলা। অপতিতৌ উন্নতৌ, সংহতৌ মিলিতৌ, অভিবর্ষতী সিঞ্চন্তী। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥

অসকৃদিতি। বিষাদযুক্তং যথা স্যাত্তথা ময়াপি শ্রুতম্ ॥১৯॥

তদিতি। ভদ্রমুখ! হে ভদ্রজনশ্রেষ্ঠ!। পরদারেতি স্ত্রীত্বমেকত্বঞ্চার্ষম্ ॥২০॥

ভারতভাবদীপঃ

তত ইতি। মণির্মঙ্গলসূত্রগতঃ স এব শেষো যেষাং তে তৎসদৃশা অভ্যলঙ্কারা যস্যাস্তাম্ ॥১॥ উপাস্যন্তীমুপাস্যমানাম্ ॥২—৬॥ রোহীং হরিণীম্ ॥৭॥ পরিকর্ম্ম বস্ত্রাভরণাদিনা প্রসাধনম্ ॥৮—১৯॥ হে ভদ্রমুখ! ভদ্রং কল্যাণার্হং মুখং যস্য পারদার্য্যসুখং ত্বকল্যাণাবহমিতি ভাবঃ।

---

রাবণ এইরূপ বলিলে, শুভাননা সীতা ফিরিয়া বসিয়া মধ্যে একটী তৃণ রাখিয়া সেই রাক্ষসকে বলিলেন ॥১৭॥

সুন্দরোরুযুগলা, বালিকা ও পতিব্রতা সীতা তখন অমঙ্গলসূচক নয়নজলে উন্নত ও মিলিত স্তন দুইটীকে অনবরত সিক্ত করিতে থাকিয়া সেই ক্ষুদ্রাশয় রাবণকে এই বাক্য বলিয়াছিলেন—॥১৮॥

"রাক্ষসরাজ! আপনি বহুবার এইরূপ বাক্য বলিয়াছেন, ভাগ্যহীনা আমিও বিষাদের সহিত ইহা শুনিয়াছি ॥১৯॥

অতএব ভদ্রশ্রেষ্ঠ! আপনি আপনার ভাল মনটীকে ফিরান। কারণ, আমি পরস্ত্রী ও পতিব্রতা; সুতরাং সর্ব্বদাই আপনার অলভ্য ॥২০॥

---

(১৮) অশিবেনাতিবামোরুঃ - বা ব কা নি। (২০) তস্তদ্রমুখ!—বা ব কা।

প্রজাপতিসমো বিপ্রো ব্রহ্মযোনিঃ পিতা তব।
ন চ পালয়সে ধর্ম্মং লোকপালসমঃ কথম্ ॥২২॥
ভ্রাতরং রাজরাজানং মহেশ্বরসখং প্রভুম্।
ধনেশ্বরং ব্যপদিশন্ কথং ত্বিহ ন লজ্জসে ॥২৩॥
ইত্যুক্ত্বা প্রারুদৎ সীতা কম্পয়ন্তী পয়োধরৌ।
শিরোধরাঞ্চ তন্বঙ্গী মুখং প্রচ্ছাদ্য বাসসা ॥২৪॥
তস্যা রুদত্যা ভাবিন্যা দীর্ঘবেণী সুসংযতা।
দদৃশে স্বসিতা স্নিগ্ধা কালী ব্যালীব মূর্দ্ধনি ॥২৫॥
শ্রুত্বা তদ্রাবণো বাক্যং সীতয়োক্তং সুনিষ্ঠুরম্।
প্রত্যাখ্যাতোঽপি দুর্মেধাঃ পুনরেবাব্রবীদ্বচঃ ॥২৬॥

ভারতকৌমুদী

নেতি। ঔপয়িকী ধনদানাদ্যুপায়লভ্যা। বিবশামস্বাধীনাম্ ॥২১॥
প্রজেতি। প্রজাপতিসমো ব্রহ্মণ এব তুল্যঃ, ব্রহ্মযোনির্ব্রহ্মণ এব পুত্রশ্চ ॥২২॥
ভ্রাতরমিতি। ভ্রাতরং ব্যপদিশন্ ব্রুবন্। রাজরাজানং রাজরাজম্ ॥২৩॥
ইতীতি। পয়োধরৌ স্তনৌ, শিরোধরাং গ্রীবাঞ্চ কম্পয়ন্তী, তন্বঙ্গী কৃশাঙ্গী ॥২৪॥
তস্যা ইতি। স্বসিতা অতীবকৃষ্ণবর্ণা, কালী কালবর্ণা, ব্যালী সর্পীব ॥২৫॥
শ্রুত্বেতি। দুর্মেধা দুর্বুদ্ধিঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

খিনিবর্ত্ত্যতাং মত্ত ইতি শেষঃ ॥২০॥ ঔপয়িকী উপযোগার্হা ॥২১—২৪॥ শিরো মুখঞ্চ প্রচ্ছাদ্য ধরাং দদৃশেঽপশ্যদিতি সম্বন্ধঃ ॥২৫—৩০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চত্রিংশদধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৩৫॥

তা'র পর, ক্ষুদ্রা মানুষী কোন উপায়েই আপনার ভার্য্যা হইতে পারে না এবং পরাধীনাকে বলপূর্ব্বক ধর্ষণ করিয়াই বা আপনি কি আনন্দ লাভ করিবেন ॥২১॥

ব্রহ্মার পুত্র ও ব্রহ্মারই তুল্য ব্রাহ্মণ আপনার পিতা এবং আপনি লোকপালদের তুল্য ; তবে ধর্ম্মরক্ষা করিতেছেন না কেন ? ॥২২॥

আর রাজাদের রাজা, শিবের সখা ও প্রভাবশালী কুবেরকে ভ্রাতা বলিতেই বা আপনি লজ্জিত হইতেছেন না কেন ?" ॥২৩॥

এই কথা বলিয়া সীতা, স্তনযুগল ও গ্রীবাদেশ কম্পিত করিয়া বস্ত্রদ্বারা মুখ আচ্ছাদনপূর্ব্বক রোদন করিতে লাগিলেন ॥২৪॥

রোদন করিবার সময়ে পতিব্রতা সীতার মস্তকে সুবদ্ধা, অতিকৃষ্ণবর্ণা ও সিগ্ধা দীর্ঘবেণীটা, কৃষ্ণবর্ণা সর্পীর ন্যায় দেখা যাইতে লাগিল ॥২৫॥

কামমঙ্গানি মে সীতে ! দুনোতু মকরধ্বজঃ।
ন ত্বামকামাং সুশ্রোণি ! সমেষ্যে চারুহাসিনি ! ॥২৭॥
কিন্নু শক্যং ময়া কর্ত্তুং যত্ত্বমদ্যাপি মানুষম্।
আহারভূতমস্মাকং রামমেবানুরুধ্যসে ॥২৮॥
ইত্যুক্ত্বা তামনিন্দ্যাঙ্গীং স রাক্ষসমহেশ্বরঃ।
তত্রৈবান্তর্হিতো ভূত্বা জগামাভিমতাং দিশম্ ॥২৯॥
রাক্ষসীভিঃ পরিবৃতা বৈদেহী শোককর্ষিতা।
সেব্যমানা ত্রিজটয়া তত্রৈব ন্যবসত্তদা ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে রামোপাখ্যানে সীতারাবণসংবাদে পঞ্চত্রিংশ-দধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

কামমিতি। কামং পর্য্যাপ্তম্, দুনোতু সন্তাপয়তু। সমেষ্যে সঙ্গমিষ্যামি ॥২৭॥

কিমিতি। অনুরুধ্যসে কাময়সে। "অনৌ রুধ কামে" ইতি দৈবাদিকরুধঃপ্রয়োগঃ ॥২৮॥

ইতীতি। অন্তর্হিতঃ প্রচ্ছন্নঃ। নলকুবরশাপাদেব বলান্ন ধর্ষিতবানিতি ভাবঃ ॥২৯॥

রাক্ষসীভিরিতি। পরিবৃতা পরিবেষ্টিতা। ত্রিজটয়া পূর্ব্বোক্তয়া সখীভূতয়া ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি দ্রৌপদীহরণে পঞ্চত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

দুর্বুদ্ধি রাবণ সীতার সেই নিষ্ঠুর বাক্য শুনিয়া প্রত্যাখ্যাত হইয়াও পুনরায় এই কথা বলিলেন—॥২৬॥

"সীতে! সুনিতম্বে! চারুহাসিনি! কামদেব আমার অঙ্গ সকল অত্যন্ত সন্তপ্ত করুন; তথাপি তুমি অকামা বলিয়া আমি তোমার সঙ্গম করিব না ॥২৭॥

আমি তোমার কি করিতে পারি? যেহেতু তুমি এখনও আমাদের খাদ্য, অথচ মানুষ সেই রামকেই কামনা করিতেছ" ॥২৮॥

রাক্ষসরাজ রাবণ অনিন্দ্যাঙ্গী সীতাকে এইরূপ বলিয়া সেইখানেই লুক্কায়িত হইয়া অভিমত দিকে চলিয়া গেলেন ॥২৯॥

আর শোকার্ত্তা সীতা রাক্ষসীগণে পরিবেষ্টিত এবং ত্রিজটাকর্ত্তৃক সেবিত হইয়া সেই অশোকবনেই বাস করিতে লাগিলেন" ॥৩০॥

---

* '...অষ্টষষ্ট্যধিকদ্বিশততমঃ...'—পি, '...অশীত্যধিকদ্বিশততমঃ...'—বা ব, '...একাশীত্য-ধিকদ্বিশততমঃ...'—কা, '...দ্ব্যশীত্যধিকদ্বিশততমঃ...'—নি।

# ষট্‌ত্রিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

মার্কণ্ডেয় উবাচ।

রাঘবঃ সহসৌমিত্রিঃ সুগ্রীবেণাভিপালিতঃ।
বসন্‌ মাল্যবতঃ পৃষ্ঠে দদর্শ বিমলং নভঃ ॥১॥
স দৃষ্ট্বা বিমলে ব্যোম্নি নির্ম্মলং শশলক্ষণম্‌।
গ্রহনক্ষত্রতারাভিরনুযাতমমিত্রহা ॥২॥
কুমুদোৎপলপদ্মানাং গন্ধমাদায় বায়ুনা।
মহীধরস্থঃ শীতেন সহসা প্রতিবোধিতঃ ॥৩॥ (যুগ্মকম্‌)
প্রভাতে লক্ষ্মণং বীরমভ্যভাষত দুর্ম্মনাঃ।
সীতাং সংস্মৃত্য ধর্ম্মাত্মা রুদ্ধাং রাক্ষসবেশ্মনি ॥৪॥
গচ্ছ লক্ষ্মণ! জানীহি কিষ্কিন্ধ্যায়াং কপীশ্বরম্‌।
প্রসক্তং গ্রাম্যধর্ম্মেষু কৃতঘ্নং স্বার্থপণ্ডিতম্‌ ॥৫॥

---

ভারতকৌমুদী

রাঘব ইতি। সৌমিত্রিণা সহেতি সহসৌমিত্রিঃ। দদর্শ রাত্রাবিতি ভাবঃ ॥১॥

স ইতি। গ্রহা গ্রহভূতানি নক্ষত্রাণি মঙ্গলাদীনি তারাশ্চ তদিতরাণি নক্ষত্রাণি তাভিঃ। কুমুদানি শ্বেতোৎপলানি উৎপলানি তদিতরাণি সৌগন্ধিকাদীনি পদ্মানি চ তেষাম্‌। প্রতিবোধিতঃ সীতাং স্মারিতঃ, উদ্দীপকত্বাদিত্যাশয়ঃ ॥২—৩॥

প্রভাত ইতি। দুর্ম্মনা উৎকণ্ঠিতচিত্তো দুঃখিতচিত্তশ্চ রামঃ ॥৪॥

গচ্ছেতি। কপীশ্বরং সুগ্রীবম্‌। গ্রাম্যধর্ম্মেষু রতেষু, স্বার্থপণ্ডিতং স্বার্থসাধনপটুম্‌ ॥৫॥

---

মার্কণ্ডেয় বলিলেন—"সুগ্রীবরক্ষিত রামচন্দ্র মাল্যবান্‌পর্ব্বতের উপরে লক্ষ্মণের সহিত বাস করতঃ একদা রাত্রিতে নির্ম্মল আকাশ দর্শন করিলেন ॥১॥

শত্রুহন্তা রাম নির্ম্মল আকাশে গ্রহ-নক্ষত্র-সমন্বিত নির্ম্মল চন্দ্র দর্শন করতঃ পর্ব্বতের উপরে বিচরণ করিতেছিলেন, এমন সময়ে শ্বেতোৎপল, সাধারণোৎপল ও পদ্মের সৌরভ লইয়া শীতল বায়ু আসিয়া হঠাৎ তাঁহাকে সীতার স্মরণ করাইয়া দিল ॥২—৩॥

প্রভাতকালে দুঃখিতচিত্ত ধর্ম্মাত্মা রাম রাক্ষসগৃহে অবরুদ্ধা সীতাকে স্মরণ করিয়া বীর লক্ষ্মণকে বলিলেন—॥৪॥

---

*(৫)···প্রমত্তং গ্রাম্যধর্ম্মেষু—বা ব কা নি।

যোহসৌ কুলাধমো মূঢ়ো ময়া রাজ্যেঽভিষেচিতঃ।
সর্ব্ববানরগোপুচ্ছা যমৃক্ষাশ্চ ভজন্তি বৈ ॥৬॥
যদর্থং নিহতো বালী ময়া রঘুকুলোদ্বহ !।
ত্বয়া সহ মহাবাহো ! কিষ্কিন্ধ্যোপবনে তদা ॥৭॥
কৃতঘ্নং তমহং মন্যে বানরাপসদং ভুবি।
যো মামেবংগতো মূঢ়ো ন জানীতেঽদ্য লক্ষ্মণ ! ॥৮॥ (বিশেষকম্)
অসৌ মন্যে ন জানীতে সময়প্রতিপালনম্।
কৃতোপকারং মাং নূনমবমন্যাল্পয়া ধিয়া ॥৯॥
যদি তাবদনুদ্যুক্তঃ শেতে কামসুখাত্মকঃ।
নেতব্যো বালিমার্গেণ সর্ব্বভূতগতিং ত্বয়া ॥১০॥
অথাপি ঘটতেঽস্মাকমর্থে বানরপুঙ্গবঃ।
তমাদায়ৈব কাকুৎস্থ ! ত্বরাবান্ ভব মা চিরম্ ॥১১॥

---

ভারতকৌমুদী

য ইতি। গোপুচ্ছা গোলাঙ্গলাখ্যা বানরবিশেষাঃ, ঋক্ষা ভল্লূকাঃ। ত্বয়া সহ স্থিত্বেতি শেষঃ। এবংগতো ভোগাসক্তঃ, অদ্য অদ্যাপি, ন জানীতে ন স্মরতি ॥৬—৮॥

অসাবিতি। ন জানীতে ন স্মরতি, সময়প্রতিপালনং প্রতিজ্ঞারক্ষায়াঃ কর্ত্তব্যতাম্ ॥৯॥

যদীতি। কামসুখম্ আত্মনি যস্য সঃ। সর্ব্বভূতগতিং মৃত্যুম্ ॥১০॥

অথেতি। ঘটতে চেষ্টতে। ত্বরাবান্ ভব, সীতোদ্ধার ইতি শেষঃ ॥১১॥

"লক্ষ্মণ ! তুমি কিষ্কিন্ধ্যায় যাও, যাইয়া জান যে, স্ত্রীসম্ভোগাসক্ত, কৃতঘ্ন ও স্বার্থসাধননিপুণ সুগ্রীব কি করিতেছে ॥৫॥

ঐ যে মূর্খ বানরকুলাধমকে আমি রাজ্যে অভিষিক্ত করিয়াছিলাম এবং গোলাঙ্গলগণ, অন্যান্য বানরগণ ও ভল্লূকগণ যাহার সেবা করিতেছে, আর রঘুকুলশ্রেষ্ঠ মহাবাহু ! তোমার সহিত থাকিয়া আমি যাহার জন্য তখন কিষ্কিন্ধ্যার উদ্যানে বালীকে বধ করিয়াছিলাম, সেই বানরাধমকে আমি পৃথিবীতে কৃতঘ্ন বলিয়া মনে করিতেছি। কারণ, লক্ষ্মণ ! যে মূর্খ ও ভোগাসক্ত বানর আমাকে অদ্যাপি স্মরণ করিতেছে না ॥৬—৮॥

আমি উপকার করিয়া থাকিলেও, বোধ হয়—সুগ্রীব অল্পবুদ্ধিবশতঃ নিশ্চয়ই আমাকে অবজ্ঞা করিয়া প্রতিজ্ঞারক্ষা যে কর্ত্তব্য, তাহা আর মনে করিতেছে না ॥৯॥

যদি সে—বস্তুতই কামসুখে লিপ্ত থাকায় অনুদ্যোগী হইয়া নিষ্ক্রিয়ই থাকে, তবে তুমি তাহাকে বালীর পথে যমালয়েই পাঠাইবে ॥১০॥

ইত্যুক্তো লক্ষ্মণো ভ্রাত্রা গুরুবাক্যহিতে রতঃ।
প্রতস্থে রুচিরং গৃহ্য সমার্গণগুণং ধনুঃ ॥১২॥
কিষ্কিন্ধ্যাদ্বারমাসাদ্য প্রবিবেশানিবারিতঃ।
সক্রোধ ইতি তং মত্বা রাজা প্রত্যুদ্যযৌ হরিঃ ॥১৩॥
তং সদারো বিনীতাত্মা সুগ্রীবঃ প্লবগাধিপঃ।
পূজয়া প্রতিজগ্রাহ প্রীয়মাণস্তদর্হয়া ॥১৪॥
তমব্রবীদ্রামবচঃ সৌমিত্রিরকুতোভয়ঃ।
স তৎ সর্ব্বমশেষেণ শ্রুত্বা প্রহ্বঃ কৃতাঞ্জলিঃ ॥১৫॥
সভৃত্যদারো রাজেন্দ্র! সুগ্রীবো বানরাধিপঃ।
ইদমাহ বচঃ প্রীতো লক্ষ্মণং নরকুঞ্জরম্ ॥১৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইতীতি। গৃহ্য গৃহীত্বা, সমার্গণগুণং সশরং সজ্যঞ্চ ॥১২॥
কিষ্কিন্ধ্যেতি। অনিবারিতো দ্বারপালৈঃ। হরির্বানরঃ সুগ্রীবঃ ॥১৩॥
তমিতি। সদারঃ সভার্য্যঃ। তদর্হয়া তৎপূজয়ৈব প্রীয়মাণঃ সন্ ॥১৪॥
তমিতি। প্রহ্বঃ অবনতঃ সন্। নরকুঞ্জরং মানুষশ্রেষ্ঠম্ ॥১৫—১৬॥

ককুৎস্থনন্দন! আর যদি সুগ্রীব আমাদের কার্য্যোদ্ধারের জন্য সচেষ্ট থাকেন, তবে তুমি তাঁহাকে লইয়াই সেই জন্য সত্বর হও, বিলম্ব করিও না” ॥১১॥

রাম এইরূপ বলিলে, তাঁহার আদেশে ও হিতে নিরত লক্ষ্মণ বাণ ও গুণের সহিত মনোহর ধনু লইয়া প্রস্থান করিলেন ॥১২॥

তিনি কিষ্কিন্ধ্যানগরীর দ্বারে যাইয়া অনিবারিত অবস্থাতেই ভিতরে প্রবেশ করিলেন; তখন বানররাজ সুগ্রীব তাঁহাকে ক্রুদ্ধ মনে করিয়া প্রত্যুদ্গমন করিলেন ॥১৩॥

এবং বানররাজ সুগ্রীব আপন ভার্য্যার সহিত মিলিত হইয়া বিনীতভাবে এবং গৌরব করিতে পারায় সন্তুষ্টচিত্তে আদরের সহিত লক্ষ্মণকে গ্রহণ করিলেন ॥১৪॥

তখন লক্ষ্মণ অকুতোভয়ে রামের উক্তিগুলি সুগ্রীবকে বলিলেন। রাজশ্রেষ্ঠ! সেই সমস্ত কথা শুনিয়া বানররাজ সুগ্রীব অবনত ও কৃতাঞ্জলি হইয়া সন্তুষ্টচিত্তে ভার্য্যা ও ভৃত্যদের সহিত, নরশ্রেষ্ঠ লক্ষ্মণকে এই কথা বলিলেন—॥১৫—১৬॥

নাঁস্মি লক্ষ্মণ ! দুর্মেধা নাকৃতজ্ঞো ন নির্ঘৃণঃ ।
শ্রূয়তাং যঃ প্রযত্নো মে সীতাপর্য্যেষণে কৃতঃ ॥১৭॥
দিশঃ প্রস্থাপিতাঃ সর্ব্বে বিনীতা হরয়ো ময়া ।
সর্ব্বেষাঞ্চ কৃতঃ কালো মাসেঽভ্যাগমনে পুনঃ ॥১৮॥
যৈরিয়ং সবনা সাদ্রিঃ সপুরা সাগরাম্বরা ।
বিচেতব্যা মহাবীর ! সগ্রামনগরাকরা ॥১৯॥
সমাসঃ পঞ্চরাত্রেণ পূর্ণো ভবিতুমর্হতি ।
ততঃ শ্রোষ্যসি রামেণ সহিতঃ সুমহৎ প্রিয়ম্ ॥২০॥
ইত্যুক্তো লক্ষ্মণস্তেন বানরেন্দ্রেণ ধীমতা ॥৭॥
ত্যক্ত্বা রোষমদীনাত্মা সুগ্রীবং প্রত্যপূজয়ৎ ॥২১॥
স রামং সহসুগ্রীবো মাল্যবৎ পৃষ্ঠমাস্থিতম্ ।
অভিগম্যোদয়ং তস্য কার্য্যস্য প্রত্যবেদয়ৎ ॥২২॥

---

ভারতকৌমুদী

নেতি। দুর্মেধা দুষ্টবুদ্ধিঃ। নির্ঘৃণো নির্দ্দয়ঃ। সীতায়াঃ পর্য্যেষণে অন্বেষণে ॥১৭॥

দিশ ইতি। দিশঃ প্রাপ্য দিক্ষ্বিত্যর্থঃ। বিনীতাঃ শিক্ষিতাঃ সর্ব্বস্থানজ্ঞা ইত্যর্থঃ, হরয়ো বানরাঃ। কালো নিয়মঃ, "...মুহূর্ত্তে নিয়মে তথা। কালশব্দঃ..." ইত্যনেকার্থধ্বনিমঞ্জরী ॥১৮॥

যৈরিতি। বনেন সহেতি সবনা। সাগরাম্বরা পৃথিবী। বিচেতব্যা অন্বেষ্টব্যা ॥১৯॥

স ইতি। পঞ্চরাত্রেণ অহোরাত্রপঞ্চকেন। রামেণ সহিতস্ত্বম্ ॥২০॥

ইতীতি। অদীনাত্মা অকাতরচিত্তঃ। প্রত্যপূজয়ৎ, কার্য্যে সচেষ্টত্বাৎ ॥২১॥

---

"লক্ষ্মণ! আমি দুর্ব্বুদ্ধি নহি, অকৃতজ্ঞ নহি এবং নির্দ্দয়ও নহি। কেন না, আমি সীতার অন্বেষণসম্বন্ধে যে চেষ্টা করিয়াছি, তাহা শ্রবণ কর ॥১৭॥

আমি, স্থানজ্ঞ সকল বানরকে সকল দিকে প্রেরণ করিয়াছি এবং সকলের সম্বন্ধেই একমাস পূর্ণ হইবার পূর্ব্বে পুনরায় আসিবার জন্য নিয়ম করিয়া দিয়াছি ॥১৮॥

মহাবীর! যাহারা বন, পর্ব্বত, পুর, গ্রাম, নগর ও আকরের সহিত এই সমগ্র পৃথিবীটাতেই অন্বেষণ করিবে ॥১৯॥

আর পাঁচ দিনে সেই মাস পূর্ণ হইবে। তাহার পর তুমি রামের সহিত অতি-মহাপ্রিয় সংবাদ শুনিতে পাইবে" ॥২০॥

বুদ্ধিমান্ সুগ্রীব এইরূপ বলিলে, লক্ষ্মণ ক্রোধ পরিত্যাগ করিয়া প্রফুল্লচিত্ত হইয়া সুগ্রীবের সম্মান করিলেন ॥২১॥

---

(১৮)...মাসেনাগমনং পুনঃ—বা ব কা, ...মাসেন গমনং পুনঃ—পি।

ইত্যেবং বানরেন্দ্রাস্তে সমাজগ্মুঃ সহস্রশঃ।
দিশস্তিস্রো বিচিত্যাথ ন তু যে দক্ষিণাং গতাঃ ॥২৩॥
আচখ্যুস্তত্র রামায় মহীং সাগরমেখলাম্।
বিচিতাং ন তু বৈদেহ্যা দর্শনং রাবণস্য বা ॥২৪॥
গতাস্তু দক্ষিণামাশাং যে বৈ বানরপুঙ্গবাঃ।
আশাবাংস্তেষু কাকুৎস্থঃ প্রাণানার্ত্তোঽপ্যধারয়ৎ ॥২৫॥
দ্বিমাসোপরমে কালে ব্যতীতে প্লবগাস্ততঃ।
সুগ্রীবমভিগম্যেদং ত্বরিতা বাক্যমব্রুবন্ ॥২৬॥
রক্ষিতং বালিনা যত্তৎ স্ফীতং মধুবনং মহৎ।
ত্বয়া চ প্লবগশ্রেষ্ঠ! তদ্ভুঙ্ক্তে পবনাত্মজঃ ॥২৭॥

ভারতকৌমুদী

স ইতি। স লক্ষ্মণঃ সুগ্রীবেণ সহেতি সহসুগ্রীবঃ। উদয়মারম্ভম্ ॥২২॥
ইতীতি। তিস্রঃ পূর্ব্বোত্তরপশ্চিমাঃ, বিচিত্য অন্বিষ্য ॥২৩॥
আচখ্যুরিতি। বিচিতামন্বিষ্টাম্। কিন্তু বৈদেহ্যা রাবণস্য বা দর্শনং প্রাপ্তং নাচখ্যুঃ ॥২৪॥
গতা ইতি। কাকুৎস্থো রামস্তেষু আশাবান্, অতএবার্ত্তোঽপি প্রাণানধারয়ৎ ॥২৫॥
দ্বীতি। দ্বয়োর্মাসয়োরুপরমঃ সমাপ্তির্যত্র তস্মিন্। প্লবগা মধুবনরক্ষকাঃ ॥২৬॥
রক্ষিতমিতি। বালিনা ত্বয়া চ রক্ষিতমিতি সম্বন্ধঃ। স্ফীতং পুষ্টম্ ॥২৭॥

তাহার পর লক্ষ্মণ সুগ্রীবের সহিত মিলিত হইয়া মাল্যবান্পর্ব্বতের উপরিস্থিত রামচন্দ্রের নিকট যাইয়া সেই কার্য্যারম্ভের বিষয় জানাইলেন ॥২২॥

এইভাবে সেই সহস্র সহস্র বানরশ্রেষ্ঠেরা পূর্ব্ব, উত্তর ও পশ্চিম দিক্ অন্বেষণ করিয়া আগমন করিল; কিন্তু যাহারা দক্ষিণদিকে গিয়াছিল, তাহারা আসিল না ॥২৩॥

তখন সেই আগত বানরেরা রামের নিকট বলিল যে, তাহারা সমুদ্রবেষ্টিত সমগ্র পৃথিবী অন্বেষণ করিয়াছে; কিন্তু সীতা বা রাবণের দেখা পায় নাই ॥২৪॥

কিন্তু যে সকল বানরশ্রেষ্ঠ দক্ষিণদিকে গিয়াছিল, তাহাদের উপরে রামের আশা ছিল; তাই তিনি শোকার্ত্ত হইয়াও প্রাণধারণ করিয়াছিলেন ॥২৫॥

তাহার পর দুইমাস অতীত হইলে, একদা মধুবনরক্ষক বানরেরা দ্রুত আসিয়া সুগ্রীবের নিকট এই কথা বলিল—॥২৬॥

---

(২৫)...প্রাণানার্ত্তোঽভ্যধারয়ৎ—বা ব কা নি।

বালিপুত্ত্রোঽঙ্গদশ্চৈব যে চান্যে প্লবগর্ষভাঃ ।
বিচেতুং দক্ষিণামাশাং রাজন্ ! প্রস্থাপিতাস্ত্বয়া ॥২৮॥
তেষাং তৎ প্রণয়ং শ্রুত্বা মেনে স কৃতকৃত্যতাম্ ।
কৃতার্থানাং হি ভৃত্যানামেতদ্ভবতি চেষ্টিতম্ ॥২৯॥
স তদ্রামায় মেধাবী শশংস প্লবগর্ষভঃ ।
রামশ্চাপ্যনুমানেন মেনে দৃষ্টাস্তু মৈথিলীম্ ॥৩০॥
হনূমৎপ্রমুখাশ্চাপি বিশ্রান্তাস্তে প্লবঙ্গমাঃ ।
অভিজগ্মুর্হরীন্দ্রং তং রামলক্ষ্মণসন্নিধৌ ॥৩১॥
গতিঞ্চ মুখবর্ণঞ্চ দৃষ্ট্বা রামো হনূমতঃ ।
অগমৎ প্রত্যয়ং ভূয়ো দৃষ্টা সীতেতি ভারত ! ॥৩২॥
হনূমৎপ্রমুখাস্তে তু বানরাঃ পূর্ণমানসাঃ ।
প্রণেমুর্বিধিবদ্রামং সুগ্রীবং লক্ষ্মণং তথা ॥৩৩॥

ভারতকৌমুদী

বালীতি। আশাং দিশম্। তেঽপি তন্মধুবনং ভুঞ্জত ইত্যর্থঃ ॥২৮॥
তেষামিতি। প্রণয়ং প্রসরমাস্পর্দ্ধামিত্যর্থঃ। তদিতি ক্লীবত্বমার্ষম্ ॥২৯॥
স ইতি। স সুগ্রীবঃ, মেধাবী বুদ্ধিমান্। মেনে বুবুধে ॥৩০॥
হনূমদিতি। হরীন্দ্রং বানররাজম্, তং সুগ্রীবম্ ॥৩১॥
গতিমিতি। গতিং গমনভঙ্গীম্। ভূয়ো বহুলং যথা স্যাত্তথা, প্রত্যয়ং বিশ্বাসম্ ॥৩২॥

"বানরশ্রেষ্ঠ ! আপনি ও বালী যে ক্রমিকপুষ্ট ও বিশাল মধুবন রক্ষা করিয়াছিলেন, তাহা হনুমান্ ভক্ষণ করিতেছেন ॥২৭॥

আর রাজা ! আপনি সীতার অন্বেষণের জন্য অন্য যে সকল বানরশ্রেষ্ঠকে দক্ষিণদিকে পাঠাইয়াছিলেন, তাঁহারাও এবং বালিপুত্র অঙ্গদও সেই মধুবন ভক্ষণ করিতেছেন" ॥২৮॥

তাহাদের সেই আস্পর্দ্ধার কথা শুনিয়া সুগ্রীব তাহাদের কৃতকার্য্যতার বিষয় অনুমান করিলেন। কারণ, কৃতকার্য্য ভৃত্যগণেরই এইরূপ ব্যবহার হইয়া থাকে ॥২৯॥

তখন বুদ্ধিমান্ বানরশ্রেষ্ঠ সুগ্রীব সেই ঘটনা রামের নিকট বলিলেন; তাহাতে রামও অনুমানদ্বারা বুঝিলেন যে, তাহারা সীতার দর্শন পাইয়াছে ॥৩০॥

হনুমান্প্রভৃতি সেই বানরেরাও বিশ্রাম করিয়া রাম ও লক্ষ্মণের সন্নিহিত সুগ্রীবের নিকটে আগমন করিতে লাগিলেন ॥৩১॥

ভরতনন্দন ! তখন রামচন্দ্র হনুমানের গমনের ভঙ্গী ও মুখের বর্ণ দেখিয়া তিনি যে সীতাকে দেখিয়াছেন—ইহা অধিক পরিমাণে বিশ্বাস করিলেন ॥৩২॥

তানুবাচাগতান্ রামঃ প্রগৃহ্য সশরং ধনুঃ ।
অপি মাং জীবয়িষ্যধ্বমপি বঃ কৃতকৃত্যতা ॥৩৪॥
অপি বাসমযোধ্যায়াং কারয়িষ্যাম্যহং পুনঃ ।
নিহত্য সমরে শত্রূনাহৃত্য জনকাত্মজাম্ ॥৩৫॥
অমোক্ষয়িত্বা বৈদেহীমহত্বা চ রণে রিপূন্ ।
হৃতদারোঽবধূতশ্চ নাহং জীবিতুমুৎসহে ॥৩৬॥
ইত্যুক্তবচনং রামং প্রত্যুবাচানিলাত্মজঃ ।
প্রিয়মাখ্যামি তে রাম ! দৃষ্টা সা জানকী ময়া ॥৩৭॥
বিচিত্য দক্ষিণামাশাং সপর্ব্বতবনাকরাম্ ।
শ্রান্তাঃ কালে ব্যতীতে স্ম দৃষ্টবন্তো মহাগুহাম্ ॥৩৮॥

ভারতকৌমুদী

হনূমদিতি। পূর্ণমানসাঃ সীতাদর্শনাৎ সফলমনোরথাঃ ॥৩৩॥
তানিতি। সশরধনুর্গ্রহণং সীতাদর্শনাপ্রাপ্তিশ্রবণে আত্মহত্যার্থম্ ॥৩৪॥
অপীতি। কারয়িষ্যামি আত্মানমিতি শেষঃ ॥৩৫॥
অমোক্ষয়িত্বেতি। অবধূতঃ সর্ব্বৈরেবাবজ্ঞাতঃ। উৎসহে শক্নোমি ॥৩৬॥
ইতীতি। ইতি ইত্থম্ উক্তং বচনং যেন তম্। আখ্যামি ব্রবীমি ॥৩৭॥
বিচিত্যেতি। বিচিত্য অন্বিষ্য, আশাং দিশম্। কালে কিয়তি ॥৩৮॥

ভারতভাবদীপঃ

রাঘব ইতি ॥১—৪॥ গ্রাম্যধর্ম্মেষু মৈথুনাদিষু নিমিত্তভূতেষু, প্রমত্তমসাবধানম্ ॥৫—১১॥ গুরোর্বাক্যে হিতে চ রতস্তৎপরঃ ॥১২—২৫॥ দ্বয়োর্মাসয়োরুপরমঃ সমাপ্তির্যস্মিংস্তস্মিন্ কালে

পূর্ণমনোরথ হনুমান্‌প্রভৃতি সেই বানরেরা আসিয়া যথাবিধানে রাম, সুগ্রীব ও লক্ষ্মণকে প্রণাম করিলেন ॥৩৩॥

তখন রাম ধনু ও বাণ গ্রহণ করিয়া তাঁহাদিগকে বলিলেন—"তোমরা কৃতকার্য্য হইতে পারিয়াছ কি ? আমাকে বাঁচাইতে পারিবে কি ? ॥৩৪॥

আমি যুদ্ধে শত্রুগণকে সংহার করিয়া এবং জনকনন্দিনীকে আনয়ন করিয়া আবার অযোধ্যানগরে বাস করিতে পারিব কি ? ॥৩৫॥

যুদ্ধে শত্রুগণকে সংহার না করিয়া এবং জানকীকে মুক্ত না করিয়া হৃতদার ও অবজ্ঞাত অবস্থায় আমি জীবন ধারণ করিতে সমর্থ হইব না" ॥৩৬॥

রাম এইরূপ বলিলে, হনুমান্ প্রত্যুত্তর করিলেন—"রঘুনাথ ! আমি আপনার প্রিয়সংবাদ বলিতেছি, আমি সীতাকে দেখিয়াছি ॥৩৭॥

(৩৫) অপি রাজ্যমযোধ্যায়াম্—বা ব কা নি।

দেবগুহ্যং ত্বয়া জ্ঞাতুং ন শক্যং পুরুষর্ষভ ! ।
তস্মান্নাখ্যামি তে গুহ্যং কালে বেৎস্যতি তদ্ভবান্ ॥১০॥
পুনরুক্তঞ্চ বক্ষ্যামি ত্বং রাধেয় ! নিবোধ তৎ ।
মাঽস্মৈ তে কুণ্ডলে দদ্যা ভিক্ষিতে বজ্রপাণিনা ॥১১॥
শোভসে কুণ্ডলাভ্যাঞ্চ রুচিরাভ্যাং মহাদ্যুতে ! ।
বিশাখয়োর্মধ্যগতঃ শশীব বিমলে দিবি ॥১২॥
কীর্ত্তিশ্চ জীবতঃ সাধ্বী পুরুষস্যেতি বিদ্ধি তৎ ।
প্রত্যাখ্যেয়স্ত্বয়া তাত ! কুণ্ডলার্থে সুরেশ্বরঃ ॥১৩॥

---

### ভারতকৌমুদী

উপদেশে কারণান্তরমাহ—অস্তীতি। অত্রোপদেশে, কিঞ্চিৎ কারণম্ অধ্যাত্মম্ অধ্যাত্মবিষয়বৎ দুরূহমিতি বাচ্যার্থঃ, আত্মাশ্রিতঃ পিতৃপুত্রত্বসম্বন্ধ ইতি তু ব্যঙ্গ্যার্থঃ ॥৯।

অথ দুরূহমপি তৎ কারণং ব্রূহীত্যাহ—দেবেতি। দেবেষ্বপি গুহ্যং তৎ কারণম্ ॥১০॥

পুনরিতি। পুনরুক্তমনর্থকমপি দার্ঢ্যায়েতি ভাবঃ। অস্মৈ বজ্রপাণয়ে ॥১১॥

কুণ্ডলাদানে হেত্বন্তরমাহ—শোভস ইতি। বিশাখয়োর্নক্ষত্রয়োঃ ॥১২॥

কীর্ত্তিরিতি। জীবত এব ন মৃতস্যেত্যাশয়ঃ। তত্তস্মাদ্ধেতোঃ ॥১৩॥

### ভারতভাবদীপঃ

মাঽহিতমিতি। অহিতমিতি চ্ছেদঃ ॥১—৩॥ জীবতাং পুত্রাদীনাম্, কার্য্যং প্রয়োজনম্, পরিষ্বঙ্গাদিজং সুখং পিত্রাদিঃ কুরুতে লভতে ত্বয়ি মৃতে ত্বৎপিত্রাদীনাং কিং সুখং স্যাদিতি ভাবঃ ॥৪—১১॥ বিশাখয়োঃ বিশাখানক্ষত্রস্য দ্বে ভাস্বরে তারে তয়োর্মধ্যে গতঃ পূর্ণচন্দ্রঃ

---

বিশেষতঃ, এ বিষয়ে দৈববিহিত এবং অধ্যাত্মবিষয়ের ন্যায় দুরূহ অন্য কোন কারণ আছে; এই জন্যও আমি একথা তোমাকে বলিতেছি; সুতরাং নিঃশঙ্কচিত্তে আমার বাক্য রক্ষা কর ॥৯॥

পুরুষশ্রেষ্ঠ! সে কারণ দেবগণের নিকটেও গোপনীয়; সুতরাং তুমি তাহা জানিতে পারিবে না। সেই জন্যই আমি তাহা তোমার নিকট বলিতেছি না। তবে তুমি সে গোপনীয় বিষয় কালে জানিতে পারিবে ॥১০॥

রাধানন্দন! আমি আবারও বলিব, তুমি তাহা শ্রবণ কর। ইন্দ্র আসিয়া প্রার্থনা করিলে, তুমি কুণ্ডল দুইটী তাঁহাকে দিও না ॥১১॥

মহাতেজা! বিশেষতঃ নির্ম্মল আকাশে বিশাখানক্ষত্রদ্বয়ের মধ্যবর্ত্তী চন্দ্রের ন্যায় তুমি কুণ্ডল দুইটীদ্বারা বড়ই শোভা পাইয়া থাক ॥১২॥

বৎস! জীবিত ব্যক্তিরই কীর্ত্তি ভাল, মৃত ব্যক্তির নহে; অতএব কুণ্ডলের বিষয়ে তুমি ইন্দ্রকে প্রত্যাখ্যান করিও ॥১৩॥

শক্যা বহুবিধৈর্ব্বাক্যৈঃ কুণ্ডলেপ্সা ত্বয়ানঘ!।
বিহন্তুং দেবরাজস্য হেতুযুক্তৈঃ পুনঃ পুনঃ ॥১৪॥
হেতুমদুপপন্নার্থৈর্মাধুর্য্যকৃতভূষণৈঃ।
পুরন্দরস্য কর্ণ! ত্বং বুদ্ধিমেতামপানুদ ॥১৫॥
ত্বং হি নিত্যং নরব্যাঘ্র! স্পর্দ্ধসে সব্যসাচিনা।
সব্যসাচী ত্বয়া চেহ যুধি শূরঃ সমেষ্যতি ॥১৬॥
নহি ত্বামর্জ্জুনঃ শক্তঃ কুণ্ডলাভ্যাং সমন্বিতম্।
বিজেতুং যুধি যদ্যস্য স্বয়মিন্দ্রঃ সখা ভবেৎ ॥১৭॥
তস্মান্ন দেয়ে শক্রায় ত্বয়ৈতে কুণ্ডলে শুভে।
সংগ্রামে যদি নির্জেতুং কর্ণ! কাময়সেঽর্জ্জুনম্ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে সূর্য্যকর্ণসংবাদে পঞ্চপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

শক্যেতি। হেতুযুক্তৈর্যুক্তিযুক্তৈঃ বহুবিধৈর্ব্বাক্যৈঃ কুণ্ডলেপ্সা বিহন্তুং শক্যা ॥১৪॥
হেতুমদিতি। মাধুর্য্যকৃতভূষণৈঃ কোমলতালঙ্কৃতৈঃ, বাক্যৈরিত্যনুবৃত্তিঃ ॥১৫॥
ত্বমিতি। সব্যসাচিনা অর্জ্জুনেন সহ। ত্বয়া সার্দ্ধম্ ॥১৬॥
নহীতি। অস্য অর্জ্জুনস্য। সখা সহায়ঃ ॥১৭॥

ভারতভাবদীপঃ

॥১২—১৩॥ বিহন্তুং শক্যেতি সম্বন্ধঃ। হেতুর্জীবনাদিপ্রদর্শনং তদ্যুক্তৈঃ ॥১৪॥ হেতুর্যুক্তিস্তদ্বন্তি চ উপপন্নার্থানি হেত্বাভাসরহিতানি চ তৈঃ সর্ব্বত এবাত্মানং গোপায়েৎ। ন সর্পায়াঙ্গুলিং দদ্যাৎ। "শরীরমাদ্যং খলু ধর্ম্মসাধন"মিত্যাদিভির্ব্বাক্যৈঃ ॥১৫—১৮॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৫৫॥

হে নিষ্পাপ! তুমি যুক্তিযুক্ত নানাবিধ বাক্যদ্বারা দেবরাজের কুণ্ডলগ্রহণের ইচ্ছা বার বারই খণ্ডন করিতে পারিবে ॥১৪॥

অতএব কর্ণ! তুমি—যুক্তিযুক্ত, সঙ্গতার্থ ও কোমলতাভূষিত বাক্যদ্বারা দেবরাজের এই বুদ্ধিটাকে দূর করিয়া দিও ॥১৫॥

নরশ্রেষ্ঠ! তুমি সর্ব্বদাই অর্জ্জুনের সহিত স্পর্দ্ধা করিয়া থাক; সুতরাং বীর অর্জ্জুনও অবশ্যই যুদ্ধে তোমার সহিত সম্মিলিত হইবেন ॥১৬॥

তখন তুমি কুণ্ডলযুক্ত থাকিলে, যদি স্বয়ং ইন্দ্রও অর্জ্জুনের সহায় হন, তথাপি অর্জ্জুন তোমাকে যুদ্ধে জয় করিতে সমর্থ হইবেন না ॥১৭॥

* '...অষ্টাশীত্যধিকদ্বিশততমঃ...' —পি, '...ত্রিশততমঃ...' —বা ব, '...একাধিকত্রিশততমঃ...' —কা, '...দ্ব্যধিকত্রিশততমঃ...' —নি।

## ষট্পঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

—:*:—

কর্ণ উবাচ।

ভগবন্তমহং ভক্তো যথা মাং বেত্থ গোপতে!।
তথা পরমতিগ্মাংশো! নাস্ত্যদেয়ং কথঞ্চন ॥১॥
ন মে দারা ন মে পুত্রা ন চাত্মা সুহৃদো ন চ।
তথেষ্টা বৈ সদা ভক্ত্যা যথা ত্বং গোপতে! মম ॥২॥
ইষ্টানাঞ্চ মহাত্মানো ভক্তানাঞ্চ ন সংশয়ঃ।
কুর্ব্বন্তি ভক্তিমিষ্টাঞ্চ জানীষে ত্বঞ্চ ভাস্কর! ॥৩॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। কুণ্ডলে কুণ্ডলদ্বয়ম্, শুভে জীবনরক্ষকতয়া শুভকরে ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে পঞ্চপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভগেতি। হে গোপতে! সূর্য্য! অহং ভগবন্তং ভবন্তং প্রতি ভক্ত ইতি ভক্তত্বেন যথা ত্বং মাং বেত্থ, তথা হে পরমতিগ্মাংশো! মম কথঞ্চন কিঞ্চিদপি অদেয়ং নাস্তীত্যপি বেত্থ ॥১॥

নেতি। ইষ্টাঃ প্রিয়াঃ। হে গোপতে! সূর্য্য! "ষণ্ডঃ সূর্য্যশ্চ গোপতিঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ ॥২॥

ইষ্টানামিতি। ইষ্টানাং প্রিয়াণাম্। ভক্তিং স্নেহম্, ইষ্টাং প্রিয়াম্ ॥৩॥

অতএব কর্ণ! তোমার যদি যুদ্ধে অর্জ্জুনকে জয় করিবার ইচ্ছা থাকে, তবে এই শুভসূচক কুণ্ডল দুইটী কখনও ইন্দ্রকে দিও না" ॥১৮॥

—:*:—

কর্ণ বলিলেন—"পরমতীক্ষ্ণকিরণ সূর্য্যদেব! আমি আপনার ভক্ত—ইহা যেমন আপনি জানেন, তেমন আপনি ইহাও জানেন যে, আমার অদেয় কিছুই নাই ॥১॥

সূর্য্যদেব! ভক্তিবশতঃ আপনি যেমন আমার সর্ব্বদা প্রিয়, আমার তেমন প্রিয়—ভার্য্যারা নহে, পুত্রেরা নহে, আপন দেহ নহে এবং বন্ধুরাও নহে ॥২॥

(১)…নাস্তং দেব! কথঞ্চন—পি।

ইষ্টো ভক্তশ্চ মে কর্ণো ন চান্যদ্দৈবতং দিবি।
জানীত ইতি বৈ কৃত্বা ভগবানাহ মদ্ধিতম্ ॥৪॥
ভূয়শ্চ শিরসা যাচে প্রসাদ্য চ পুনঃ পুনঃ।
ইতি ব্রবীমি তিগ্মাংশো! ত্বন্তু মে ক্ষন্তুমর্হসি ॥৫॥
বিভেমি ন তথা মৃত্যোর্যথা বিভ্যেঽনৃতাদহম্।
বিশেষেণ দ্বিজাতীনাং সর্ব্বেষাং সর্ব্বদা সতাম্।
প্রদানে জীবিতস্যাপি ন মেঽত্রাস্তি বিচারণা ॥৬॥
যচ্চ মামাত্থ দেব! ত্বং পাণ্ডবং ফাল্গুনং প্রতি।
ব্যেতু সন্তাপজং দুঃখং তব ভাস্কর! মানসম্।
অর্জ্জুনপ্রতিমঞ্চৈব বিজেষ্যামি রণেঽর্জ্জুনম্ ॥৭॥
তবাপি বিদিতং দেব! মমাপ্যস্ত্রবলং মহৎ।
জামদগ্ন্যাদুপাত্তং তত্তথা দ্রোণান্মহাত্মনঃ ॥৮॥

---

ভারতকৌমুদী

ইষ্ট ইতি। কর্ণঃ দিবি অন্যদ্দৈবতং ন জানীত ইতি সম্বন্ধঃ। ভগবান্ ভবান্ ॥৪॥

ভূয় ইতি। ভূয়শ্চ পুনশ্চ, শিরসা অবনতেন। ক্ষন্তুমর্হসি ইতি ব্রবীমি ॥৫॥

বিভেমীতি। বিভ্যে বিভেমি। সতাং ব্রাহ্মণীয়গুণবিশিষ্টানাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

যদিতি। ব্যেতু দূরীভবতু। অর্জ্জুনপ্রতিমং কার্ত্তবীর্য্যার্জ্জুনতুল্যমপি। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৭॥

নন্বর্জ্জুনবিজয়ে কথং তব শক্তিরিত্যাহ—তবেতি। জামদগ্ন্যাৎ রামাৎ, উপাত্তং লব্ধম্ ॥৮॥

দেব! ভাস্কর! মহাত্মারা প্রিয় ও ভক্তগণের উপরে স্নেহ করিয়া থাকেন, আপনিও সে প্রিয়স্নেহ জানেন ॥৩॥

কর্ণ আমারই প্রিয় ও ভক্ত; সুতরাং সে, স্বর্গে অন্য দেবতা আছেন বলিয়াই জানে না; ইহা ভাবিয়াই আপনি আমার হিত বলিতেছেন ॥৪॥

কিন্তু তীক্ষ্ণকিরণ! আমি বার বার অনুনয় করিয়া অবনত মস্তকে পুনরায় ইহা প্রার্থনা করিতেছি এবং বলিতেছি যে, আপনি আমাকে ক্ষমা করুন ॥৫॥

মিথ্যা হইতে এবং সদ্‌গুণসম্পন্ন সমস্ত ব্রাহ্মণ হইতে সর্ব্বদা আমার যেরূপ ভয় হয়, সেরূপ ভয় মৃত্যু হইতেও হয় না। সেই জন্যই সেই ব্রাহ্মণগণকে দান করিতে আমার কোন বিচার-বিতর্ক নাই ॥৬॥

তা'র পর দেব! ভাস্কর! আপনি অর্জ্জুনের বিষয়ে আমাকে যে কথা বলিলেন, সে বিষয়ে আপনার মানসিক উদ্বেগদুঃখ দূর হউক। কারণ, অর্জ্জুন কার্ত্তবীর্য্যার্জ্জুনের তুল্য হইলেও, আমি নিশ্চয়ই তাহাকে যুদ্ধে জয় করিব ॥৭॥

ইদং ত্বমনুজানীহি সুরশ্রেষ্ঠ ! ব্রতং মম।
ভিক্ষতে বজ্রিণে দদ্যামপি জীবিতমাত্মনঃ ॥৯॥

সূর্য্য উবাচ।

দদ্যাস্ত্বং যদি তাতেমে কুণ্ডলে বজ্রিণে শুভে।
ত্বমপ্যেনমথো ব্রূয়া বিজয়ার্থং মহাবল ! ।
নিয়মেন প্রদদ্যাং তে কুণ্ডলে বৈ শতক্রতো ! ॥১০॥
অবধ্যো হ্যসি ভূতানাং কুণ্ডলাভ্যাং সমন্বিতঃ।
অর্জ্জুনেন বিনাশং হি তব দানবসূদনঃ।
প্রার্থয়ানো রণে বৎস। কুণ্ডলে তে জিহীর্ষতি ॥১১॥
স ত্বমপ্যেনমারাধ্য সূনৃতাভিঃ পুনঃ পুনঃ।
অভ্যর্থয়েথা দেবেশমমোঘাস্ত্রং পুরন্দরম্ ॥১২॥
অমোঘাং দেহি মে শক্তিমমিত্রবিনির্বর্হিণীম্।
দাস্যামি তে সহস্রাক্ষ ! কুণ্ডলে বর্ম্ম চোত্তমম্ ॥১৩॥

ভারতকৌমুদী

ইদমিতি। ভিক্ষতে যাচমানায়, বজ্রিণে ইন্দ্রায় ॥৯॥
দদ্যা ইতি। এনং বজ্রিণম্। নিয়মেন পণেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১০॥
অবধ্য ইতি। প্রার্থয়ান ইচ্ছন্। জিহীর্ষতি হর্ত্তুমিচ্ছতি। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১১॥
স ইতি। সূনৃতাভিঃ সত্যপ্রিয়াভির্বাগ্‌ভিঃ। অভ্যর্থয়েথা যাচেথাঃ ॥১২॥

দেব ! আপনারও জানা আছে যে, আমারও গুরুতর অস্ত্রবল রহিয়াছে এবং তাহা আমি মহাত্মা পরশুরাম ও দ্রোণাচার্য্য হইতে লাভ করিয়াছি ॥৮॥

দেবশ্রেষ্ঠ ! আপনি আমাকে এই ব্রত করিবার অনুমতি দিন যে, ইন্দ্র আসিয়া প্রার্থনা করিলে, আমি তাঁহাকে নিজের জীবনও দিতে পারি" ॥৯॥

সূর্য্য বলিলেন—"বৎস মহাবল কর্ণ ! তুমি যদি অবশ্যই এই শুভসূচক কুণ্ডল দুইটী ইন্দ্রকে দান কর, তবে তুমিও জয়লাভের জন্য ইন্দ্রকে বলিবে যে, দেবরাজ ! কোন নিয়ম অনুসারেই আপনাকে কুণ্ডল দুইটী দিতে পারি ॥১০॥

বৎস ! তুমি কুণ্ডলসমন্বিত থাকিয়া প্রাণিগণের অবধ্য হইয়াছ। এই জন্যই ইন্দ্র অর্জ্জুনকর্ত্তৃক যুদ্ধে তোমার বিনাশ হয়—এই ইচ্ছা করিয়াই তোমার কুণ্ডল হরণ করিবার ইচ্ছা করিতেছেন ॥১১॥

অতএব তুমিও সত্য ও প্রিয় বাক্যদ্বারা বার বার এই দেবরাজ ইন্দ্রকে সন্তুষ্ট করিয়া তাঁহার নিকট অব্যর্থ অস্ত্র প্রার্থনা করিবে ॥১২॥

(১২) য ত্বং বাসবমারাধ্য…অমোঘার্থম্—পি। (১৩)…অমিত্রবলনাশিনীম্—পি।

ইত্যেবং নিয়মেন ত্বং দদ্যাঃ শক্রায় কুণ্ডলে।
তয়া ত্বং কর্ণ! সংগ্রামে হনিষ্যসি রণে রিপূন্ ॥১৪॥
নাহত্বা হি মহাবাহো! শত্রূনেতি করং পুনঃ।
সা শক্তির্দেবরাজস্য শতশোঽথ সহস্রশঃ ॥১৫॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্ত্বা সহস্রাংশুঃ সহসান্তরধীয়ত।
ততঃ সূর্য্যায় জপ্যান্তে কর্ণঃ স্বপ্নং ন্যবেদয়ৎ ॥১৬॥
যথাদৃষ্টং যথাতত্ত্বং যথোক্তমুভয়োর্নিশি।
তৎ সর্ব্বমানুপূর্ব্ব্যেণ শশংসাস্মৈ বৃষস্তদা ॥১৭॥
তচ্ছ্রুত্বা ভগবান্ দেবো ভানুঃ স্বর্ভানুসূদনঃ।
উবাচ তং তথেত্যেব কর্ণং সূর্য্যঃ স্ময়ন্নিব ॥১৮॥

---

ভারতকৌমুদী

অমোঘামিতি। শক্তিম্ মন্ত্রবিশেষম্, অমিত্রবিনিবর্হিণীং শত্রুনাশিনীম্ ॥১৩॥
ইতীতি। সম্যক্ গ্রামঃ শত্রুসমূহো যত্র তস্মিন্নিত্যপৌনরুক্ত্যম্ ॥১৪॥
নেতি। শতশোঽথ সহস্রশঃ শত্রূনিতি সম্বন্ধঃ। এতেন শক্তেঃ শক্তিরাখ্যাতা ॥১৫॥
এবমিতি। ততো রাত্র্যবসানাৎ পরম্, জপ্যান্তে সূর্য্যমন্ত্রজপাৎ পরম্ ॥১৬॥
যথেতি। যথাতত্ত্বং যথাযথম্। অস্মৈ সূর্য্যায়, বৃষঃ কর্ণঃ ॥১৭॥

(বলিবে যে,) দেবরাজ! আপনি আমাকে শত্রুনাশক অব্যর্থ একটী শক্তি দান করুন, তাহা হইলেই আমি আপনাকে কুণ্ডল দুইটী ও উত্তম কবচটী দান করিব ॥১৩॥

কর্ণ! এইরূপ নিয়মেই তুমি ইন্দ্রকে কুণ্ডল দুইটী দান করিও। তাহা হইলেই সেই শক্তিদ্বারা তুমি শত্রুপূর্ণ যুদ্ধে শত্রুগণকে সংহার করিতে পারিবে ॥১৪॥

মহাবাহু! ইন্দ্রের সেই শক্তি শত শত ও সহস্র সহস্র শত্রু সংহার না করিয়া পুনরায় হস্তে আগমন করে না" ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—এইরূপ বলিয়া সূর্য্যদেব তৎক্ষণাৎ অন্তর্হিত হইলেন। তদনন্তর প্রভাতকালে কর্ণ সূর্য্যমন্ত্র জপের পরে সেই স্বপ্নবৃত্তান্ত সূর্য্যকে জানাইলেন ॥১৬॥

রাত্রিতে যেমন দেখিয়াছিলেন এবং দুই জনে যেমন কথোপকথন করিয়াছিলেন, সে সমস্তই আনুপূর্ব্বীক্রমে ও যথাযথভাবে কর্ণ সূর্য্যকে বলিলেন ॥১৭॥

(১৪) হনিষ্যসি রণে রিপুন্—পি। (১৫) অহত্বা হি মহাবাহো! শত্রুং নৈতি করে পুনঃ—পি।

ততস্তত্ত্বমিতি জ্ঞাত্বা রাধেয়ঃ পরবীরহা।
শক্তিমেবাভিকাঙ্ক্ষন্ বৈ বাসবং প্রত্যপালয়ৎ ॥১৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
কুণ্ডলাহরণে সূর্য্যকর্ণসংবাদে ষট্‌পঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## সপ্তপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

জনমেজয় উবাচ।
কিং তদ্‌গুহ্যং ন চাখ্যাতং কর্ণায়েহোষ্ণরশ্মিনা।
কীদৃশে কুণ্ডলে তে চ কবচঞ্চৈব কীদৃশম্ ॥১॥

ভারতকৌমুদী

তদিতি। স্বর্ভানুসূদনঃ অমৃতপরিবেশনকালে বিষ্ণবে নিবেদনাৎ রাহুদমনঃ ॥১৮॥
তত ইতি। তত্ত্বং স্বপ্নবৃত্তান্তস্য যাথার্থ্যম্। প্রত্যপালয়ৎ প্রতীক্ষিতবান্ ॥১৯॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি
কুণ্ডলাহরণে ষট্‌পঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

"দেবগুহ্যং ত্বয়া জ্ঞাতুং ন শক্যং পুরুষর্ষভ!" ইতি সূর্য্যেণ কর্ণায় প্রাগুক্তম্, তৎস্মৃত্বা কৌতুকাৎ পৃচ্ছতি—কিমিতি। উষ্ণরশ্মিনা সূর্য্যেণ। কীদৃশে ইতি প্রকারপ্রশ্নঃ ॥১॥

ভারতভাবদীপঃ

ভগবন্তমিতি ॥১—১৬॥ অস্মৈ সূর্য্যায়, বৃষঃ কর্ণঃ ॥১৭॥ স্বর্ভানুসূদনো রাহুদমনঃ ॥১৮—১৯॥
ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌পঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৫৬॥

তখন প্রভাশালী, রাহুদমন ও মাহাত্ম্যবান্ সূর্য্যদেব তাহা শুনিয়া ঈষৎ হাস্য করিয়াই যেন কর্ণকে বলিলেন—'তাহাই বটে' ॥১৮॥

তাহার পর বিপক্ষবীরহন্তা কর্ণ স্বপ্নবৃত্তান্ত যথার্থ জানিয়া, সেই শক্তি লাভ করিবারই ইচ্ছা করিয়া ইন্দ্রের প্রতীক্ষা করিতে লাগিলেন ॥১৯॥

—:*:—

জনমেজয় বলিলেন—"সেই গোপনীয় বিষয়টা কি, তাহা এখানে সূর্য্য কর্ণকে বলিলেন না এবং সেই কুণ্ডল দুইটী ও কবচটী কিপ্রকার ছিল? ॥১॥

* '...ঊননবত্যধিকদ্বিশততমঃ...'—পি, 'একাধিকত্রিশত-তমঃ...'—বা ব, 'দ্ব্যধিকত্রিশত তমঃ...' কা, ...'ত্র্যধিকত্রিশততমঃ...'—নি।

কুতশ্চ কবচং তস্য কুণ্ডলে চৈব সত্তম ! ।
এতদিচ্ছাম্যহং শ্রোতুং তন্মে ব্রূহি তপোধন ! ॥২॥
বৈশম্পায়ন উবাচ।
অথ রাজন্ ! ব্রবীম্যেতত্তস্য গুহ্যং বিভাবসোঃ।
যাদৃশে কুণ্ডলে তে চ কবচঞ্চৈব যাদৃশম্ ॥৩॥
কুন্তিভোজং পুরা রাজন্ ! ব্রাহ্মণঃ পর্য্যুপস্থিতঃ।
তিগ্মতেজা মহাপ্রাংশুঃ শ্মশ্রুদণ্ডজটাধরঃ ॥৪॥
দর্শনীয়োঽনবদ্যাঙ্গস্তেজসা প্রজ্বলন্নিব।
মধুপিঙ্গো মধুরবাক্ তপঃস্বাধ্যায়ভূষণঃ ॥৫॥ (যুগ্মকম্)
স রাজানং কুন্তিভোজমব্রবীৎ সুমহাতপাঃ।
ভিক্ষামিচ্ছামি বৈ ভোক্তুং তব গেহে বিমৎসর ! ॥৬॥

ভারতকৌমুদী

কুত ইতি। কুতঃ কস্মাদাগতমিতি শেষঃ, তস্য কর্ণস্য ॥২॥

আদিপর্ব্বণি সংক্ষেপেণোক্তমপি জনমেজয়প্রশ্নাৎ পুনর্বিস্তরেণ কর্ণোৎপত্তিবৃত্তান্তমাহ—অথেতি। তস্য কর্ণস্যান্তিকে, গুহ্যং গোপনীয়ম্, বিভাবসোঃ সূর্য্যস্য ॥৩॥

কুন্তীতি। কুন্তিভোজং রাজানম্। ব্রাহ্মণোঽয়ং দুর্বাসা নাম, আদিপর্ব্বণি তথোল্লেখাৎ। মহাপ্রাংশুঃ অত্যুন্নতঃ। মধুপিঙ্গঃ মধুবৎপিঙ্গলঃ ॥৪—৫॥

স ইতি। ভিক্ষাং ভিক্ষান্নম্। হে বিমৎসর ! ভিক্ষুবিদ্বেষরহিত ! ॥৬॥

সাধুশ্রেষ্ঠ তপোধন ! কর্ণের সেই কবচ ও কুণ্ডল দুইটী কোথা হইতে আসিয়াছিল, ইহা আমি শুনিতে ইচ্ছা করি, আপনি আমার নিকট তাহা বলুন ॥২॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা ! কর্ণের নিকট সূর্য্যের যাহা গোপনীয় ছিল এবং সেই কুণ্ডল দুইটী ও কবচটী যে প্রকার ছিল, তাহা আমি এই বলিতেছি ॥৩॥

রাজা ! প্রখরতেজা, অত্যুন্নতদেহ, শ্মশ্রু-দণ্ড-জটাধারী, দর্শনীয়মূর্ত্তি, অনিন্দিতাঙ্গ, মধুর ন্যায় পিঙ্গলবর্ণ, মধুরভাষী এবং তপস্যা ও বেদপাঠে অলঙ্কৃত এক ব্রাহ্মণ আপন তেজে জ্বলিতে জ্বলিতেই যেন পূর্ব্বে একদা কুন্তিভোজ রাজার নিকট উপস্থিত হইয়াছিলেন ॥৪—৫॥

সেই মহাতপা ব্রাহ্মণ আসিয়া কুন্তিভোজরাজাকে বলিলেন—"হে ভিক্ষুবিদ্বেষশূন্য রাজা ! আমি আপনার ঘরে ভিক্ষান্ন ভোজন করিতে ইচ্ছা করি ॥৬॥

(২)…তন্মে ব্রূহি মহামুনে !—পি। (৩) অয়ং রাজন্ !—পি।

ন মে ব্যলীকং কর্ত্তব্যং ত্বয়া বা তব চানুগৈঃ।
এবং বৎস্যামি তে গেহে যদি তে রোচতেঽনঘ।॥৭॥
যথাকামঞ্চ গচ্ছেয়মাগচ্ছেয়ং তথৈব চ।
শয্যাসনে চ মে রাজন্! নাপরাধ্যেত কশ্চন॥৮॥
তমব্রবীৎ কুন্তিভোজঃ প্রীতিযুক্তমিদং বচঃ।
এবমস্তু পরঞ্চেতি পুনশ্চৈনমথাব্রবীৎ॥৯॥
মম কন্যা মহাপ্রাজ্ঞ! পৃথা নাম যশস্বিনী।
শীলবৃত্তান্বিতা সাধ্বী নিয়তা চৈব ভাবিনী॥১০॥
উপস্থাস্যতি সা ত্বাং বৈ পূজয়াঽনবমন্য চ।
তস্যাশ্চ শীলবৃত্তেন তুষ্টিং সমুপযাস্যতি॥১১॥
এবমুক্ত্বা তু তং বিপ্রমভিপূজ্য যথাবিধি।
উবাচ কন্যামভ্যেত্য পৃথাং পৃথুললোচনাম্॥১২॥

ভারতকৌমুদী

নেতি। ব্যলীকম্ অপ্রিয়ম্, "ব্যলীকমপ্রিয়াকার্য্যবৈলক্ষ্যেষ্বপি পীড়নে" ইতি বিশ্বঃ॥৭॥
যথেতি। শয্যাসনে শয্যাসনপরিগ্রহে, নাপরাধ্যেত ইচ্ছাবিরুদ্ধং নাচরেৎ॥৮॥
তমিতি। পরঞ্চ অনন্তরঞ্চ। এনং ব্রাহ্মণম্॥৯॥
মমেতি। শীলং সৎস্বভাবঃ বৃত্তং সদাচারশ্চ তাভ্যামন্বিতা, ভাবিনী ধর্ম্মানুরক্তা॥১০॥
উপেতি। উপস্থাস্যতি সেবিষ্যতে। সমুপযাস্যতি ভবানিতি শেষঃ॥১১॥
এবমিতি। উবাচ কুন্তিভোজ ইত্যনুবৃত্তিঃ। পৃথুললোচনাং বিশালনয়নাম্॥১২॥

হে নিষ্পাপ রাজা। আপনি বা আপনার অনুচরেরা আমার অপ্রিয় আচরণ করিবেন না; ইহা যদি আপনার অভিপ্রেত হয়, তবে আমি আপনার বাড়ীতে বাস করিব॥৭॥

রাজা! আমি ইচ্ছানুসারে যাইব ও আসিব এবং ইচ্ছানুসারেই শয্যা ও আসন গ্রহণ করিব, তাহাতে কেহ বিরুদ্ধাচরণ করিতে পারিবে না"॥৮॥

তখন কুন্তিভোজরাজা সেই ব্রাহ্মণকে এই প্রীতিযুক্ত বাক্য বলিলেন—'এই-রূপই হউক'। তাহার পর আবার রাজা ব্রাহ্মণকে বলিলেন—॥৯॥

"মহাপ্রাজ্ঞ! সৎস্বভাব ও সদাচারসম্পন্না, সাধুচরিত্রা, সংযতা, ধর্ম্মানুরক্তা ও যশস্বিনী 'পৃথা'-নাম্নী আমার একটী কন্যা আছে॥১০॥

সে, কোন অবমাননা না করিয়া গৌরবসহকারে আপনার সেবা করিবে এবং আপনিও তাহার স্বভাবে ও ব্যবহারে সন্তুষ্ট হইবেন"॥১১॥

(৮)…শয্যাশনে চ মে রাজন্!—বা ব কা নি।

অয়ং বৎসে! মহাভাগো ব্রাহ্মণো বস্তুমিচ্ছতি।
মম গেহে ময়া চাস্য তথেত্যেবং প্রতিশ্রুতম্।
ত্বয়ি বৎসে! পরার্শস্য ব্রাহ্মণস্যাভিরাধনম্ ॥১৩॥
তন্মে বাক্যমমিথ্যা ত্বং কর্ত্তুমর্হসি কর্হিচিৎ।
অয়ং তপস্বী ভগবান্ স্বাধ্যায়নিয়তো দ্বিজঃ।
যদ্‌যদ্‌ব্রুয়াম্মহাতেজাস্তত্তদ্দেয়মমৎসরাৎ ॥১৪॥
ব্রাহ্মণো হি পরং তেজঃ ব্রাহ্মণো হি পরং তপঃ।
ব্রাহ্মণানাং নমস্কারৈঃ সূর্য্যো দিবি বিরাজতে ॥১৫॥
অমানয়ন্ হি মানার্হান্ বাতাপিশ্চ মহাসুরঃ।
নিহতো ব্রহ্মদণ্ডেন তালজঙ্ঘস্তথৈব চ ॥১৬॥
সোঽয়ং বৎসে! মহাভার আহিতস্ত্বয়ি সাম্প্রতম্।
ত্বং সদা নিয়তা কুর্য্যা ব্রাহ্মণস্যাভিরাধনম্ ॥১৭॥

---

### ভারতকৌমুদী

অয়মিতি। বস্তুং বাসং কর্ত্তুম্। অভিরাধনং প্রতিশ্রুতম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩॥
তদিতি। অমৎসরাৎ অবিদ্বেষাৎ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৪॥
ব্রাহ্মণ ইতি। তেজস্তেজোময়ঃ, ব্রাহ্মণস্তৎসেবা। ব্রাহ্মণানামিতি কর্ত্তরি ষষ্ঠী ॥১৫॥
অমানয়ন্নিতি। ব্রহ্মণা কৃতো দণ্ডো ব্রহ্মদণ্ডস্তেন, তালজঙ্ঘো নামাসুরঃ ॥১৬॥
স ইতি। অয়ং ব্রাহ্মণসেবারূপঃ, আহিতঃ স্থাপিতঃ। নিয়তা সংযতা ॥১৭॥

---

এইরূপ বলিয়া কুন্তিভোজ যথাবিধানে সেই ব্রাহ্মণের পূজা করিয়া, বিশালনয়না কন্যা পৃথার নিকট যাইয়া বলিলেন—॥১২॥

"বৎসে! এই মহাভাগ ব্রাহ্মণ আমার বাড়ীতে বাস করিবার ইচ্ছা করেন; আমিও বৎসে! তোমার উপর বিশ্বাস করিয়া 'তাহাই হউক' এই কথা বলিয়া ব্রাহ্মণের সেবার অঙ্গীকার করিয়াছি ॥১৩॥

অতএব আমার সেই বাক্য কখনও মিথ্যা না হয়—তুমি তাহা কর। তপস্বী, মাহাত্ম্যশালী, বেদপাঠনিরত ও মহাতেজা এই ব্রাহ্মণ যাহা যাহা বলিবেন, তুমি বিনা বিদ্বেষে তাহা তাহাই দিবে ॥১৪॥

ব্রাহ্মণই পরম তেজ, ব্রাহ্মণের সেবাই পরম তপস্যা এবং ব্রাহ্মণেরা নমস্কার করেন বলিয়াই সূর্য্য আকাশে বিরাজ করিতেছেন ॥১৫॥

এবং বাতাপি ও তালজঙ্ঘ মহাসুর সম্মানযোগ্য ব্রাহ্মণদিগকে না মানিয়াই ব্রহ্মদণ্ডে নিহত হইয়াছিল ॥১৬॥

---

(১৭) সোঽয়ং বৎসে! মহাভাগঃ—বা ব কা।

জানামি প্রণিধানং তে বাল্যাৎ প্রভৃতি নন্দিনি ।
ব্রাহ্মণেষ্বিহ সর্ব্বেষু গুরুবন্ধুষু চৈব হ ॥১৮॥
তথা প্রেষ্যেষু সর্ব্বেষু মিত্রসম্বন্ধিমাতৃষু ।
ময়ি চৈব যথাবত্ত্বং সর্ব্বমাবৃত্য বর্ত্তসে ॥১৯॥
নহ্যতুষ্টো জনোঽস্তীহ পুরে চান্তঃপুরে চ তে ।
সম্যগ্‌বৃত্ত্যাঽনবদ্যাঙ্গি ! তব ভৃত্যজনেষ্বপি ॥২০॥
সন্দেষ্টব্যাস্তু মন্যে ত্বাং দ্বিজাতিং কোপনং প্রতি ।
পৃথে ! বালেতি কৃত্বা বৈ সুতা চাসি মমেতি চ ॥২১॥
বৃষ্ণীনাং ত্বং কুলে জাতা শূরস্য দয়িতা সুতা ।
দত্তা প্রীতিমতা মহ্যং পিত্রা বালা পুরা স্বয়ম্ ॥২২॥

ভারতকৌমুদী

জানামীতি। প্রণিধানং মনোযোগম্, জানামি অস্তিত্বেনেতি শেষঃ ॥১৮॥
তথেতি। প্রেষ্যেষু ভৃত্যেষু। সর্ব্বং স্নেহম্, আবৃত্য আদায় ॥১৯॥
নহীতি। সম্যগ্‌বৃত্ত্যা সমীচীনব্যবহারেণ, হে অনবদ্যাঙ্গি ! অনিন্দিতাঙ্গি ! ॥২০॥
সমিতি। সন্দেষ্টব্যামুপদেষ্টব্যাম্, কোপনং দ্বিজাতিং প্রতি তদ্বিষয়ে ॥২১॥
বৃষ্ণীনামিতি। শূরস্য তদাখ্যস্য মৎসুহৃদঃ, দয়িতা প্রিয়া ॥২২॥

অতএব বৎসে ! আমি তোমার উপরে সেই ব্রাহ্মণসেবারূপ গুরুতর ভার এখন ন্যস্ত করিলাম ; তুমি সর্ব্বদা সংযত থাকিয়া তাঁহার সেবা করিবে ॥১৭॥

নন্দিনি ! বাল্যকাল হইতেই ব্রাহ্মণগণের উপরে এবং সমস্ত গুরুজন ও বন্ধুজনের উপরে তোমার একাগ্রতা আছে বলিয়াই আমি জানি ॥১৮॥

এবং তুমি যথাযোগ্য ব্যবহার করিয়া সকল ভৃত্য, মিত্র, সম্বন্ধী, মাতা ও আমার সমস্ত স্নেহ গ্রহণ করিয়াই রহিয়াছ ॥১৯॥

অনিন্দ্যসুন্দরি ! ভৃত্যজনের উপরেও তোমার উপযুক্ত ব্যবহার চলিতে থাকায় এই পুরে বা অন্তঃপুরে তোমার উপরে অসন্তুষ্ট লোক নাই ॥২০॥

পৃথা ! তথাপি তুমি বালিকা এবং আমার কন্যা—এই জন্য কোপনস্বভাব ব্রাহ্মণের বিষয়ে তোমাকে কিছু উপদেশ দেওয়া উচিত বলিয়া আমি মনে করি ॥২১॥

তুমি বৃষ্ণিবংশে জন্মিয়াছ এবং প্রিয়সুহৃৎ শূরের প্রিয়তমা কন্যা। পূর্ব্বে তোমার বাল্যকালে তোমার পিতা প্রীতিযুক্ত চিত্তে নিজেই আমার হস্তে তোমাকে দান করিয়াছিলেন ॥২২॥

(১৯)·· সর্ব্বমাদৃত্য বর্ত্তসে—বা ব কা।

বসুদেবস্য ভগিনী সুতানাং প্রবরা মম।
অগ্র্যমগ্রে প্রতিজ্ঞায় তেনাসি দুহিতা মম ॥২৩॥
তাদৃশে হি কুলে জাতা কুলে চৈব বিবর্দ্ধিতা।
সুখাৎ সুখমনুপ্রাপ্তা হ্রদাদ্ধ্রদমিবাপগা ॥২৪॥
দৌষ্কুলেয়া বিশেষেণ কথঞ্চিৎ প্রগ্রহং গতাঃ।
বালভাবাদ্বিকুর্ব্বন্তি প্রায়শঃ প্রমদাঃ শুভে! ॥২৫॥
পৃথে! রাজকুলে জন্ম রূপঞ্চাপি তবাদ্ভুতম্।
তেন তেনাসি সম্পন্না সমুদায়েন ভাবিনী ॥২৬॥

ভারতকৌমুদী

বস্বিতি। ত্বং বসুদেবস্য ভগিনী, শূরস্য সুতানাং মধ্যে প্রবরা জ্যেষ্ঠা চ। তথা তেন শূরেণ, অগ্রে আদৌ, অগ্র্যং জ্যেষ্ঠমপত্যং মহ্যং দেয়ত্বেন প্রতিজ্ঞায় পরং মহ্যং দত্তেতি শেষঃ। অতএব ত্বমিদানীং মমৈব দুহিতাসি ॥২৩॥

তাদৃশ ইতি। আপগা নদী হ্রদাৎ হ্রদমিব, ত্বং সুখাৎ সুখমনুপ্রাপ্তেতি সম্বন্ধঃ ॥২৪॥

দৌষ্কুলেয়া ইতি। দৌষ্কুলেয়া দুষ্কুলজাতাঃ, প্রগ্রহম্ আবদ্ধীভাবম্ ॥২৫॥

পৃথ ইতি। তেন তেন হেতুনা, সমুদায়েন সুশীলত্বাদিগুণসমূহেন ॥২৬॥

ভারতভাবদীপঃ

কিং তদ্গুহ্যমিতি ॥১—১০॥ অনবমন্য অবমানমকৃত্বা ॥১১—১২॥ বস্তুং বাসং কর্ত্তুম্ ॥১৩॥ পরাশ্বস্য পরমাশ্বাসং কৃত্বা অভিরাধনং কর্ত্তুমিতি শেষঃ ॥১৪—১৭॥ প্রণিধানং চিত্তৈকাগ্র্যম্ ॥১৮॥ আবৃত্য ব্যাপ্য ॥১৯—২২॥ অগ্র্যং অগ্রে দেয়ং ময়া প্রথমমপত্যং তুভ্যং দেয়মিতি প্রতিজ্ঞাতমিত্যর্থঃ ॥২৩—২৪॥ দৌষ্কুলেয়াঃ দুষ্কুলে জাতাঃ, প্রগ্রহং নির্বন্ধম্, গতাঃ প্রাপ্তাঃ, বিকুর্ব্বন্তি দৌষ্ট্যং কুর্ব্বন্তি ॥২৫—২৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৫৭॥

পৃথে! তুমি শূরের সন্তানগণের মধ্যে জ্যেষ্ঠা এবং বসুদেবের ভগিনী। প্রিয়সুহৃৎ শূর প্রথমে আমার নিকটে তাঁহার প্রথম সন্তান দান করিবেন বলিয়া প্রতিজ্ঞা করিয়া, পরে তিনি তোমাকে আমার হস্তে দান করিয়াছেন; সেই জন্যই তুমি আমার তনয়া ॥২৩॥

তুমি সেইরূপ বংশে জন্মিয়াছ এবং উচ্চবংশে আসিয়া বর্দ্ধিত হইয়াছ; সুতরাং নদী যেমন এক হ্রদ হইতে অপর হ্রদে যায়, তুমিও সেইরূপ একস্থানের সুখ হইতে অপরস্থানের সুখে আসিয়াছ ॥২৪॥

কল্যাণি! দুষ্কুলজাত রমণীরা কোন কারণে বিশেষভাবে আবদ্ধ হইয়া অল্প বয়সে প্রায়ই বিকৃত হইয়া পড়ে ॥২৫॥

(২৪) হ্রদাদ্ধ্রদমিবাগতা—বা ব কা পি। (২৬)…সমুপেতা চ ভাবিনী—বা ব কা নি।

সা ত্বং দর্পং পরিত্যজ্য দম্ভং মানঞ্চ ভাবিনি ! ।
আরাধ্য বরদং বিপ্রং শ্রেয়সা যোক্ষ্যসে পৃথে ! ॥২৭॥
এবং প্রাপ্স্যসি কল্যাণি ! কল্যাণমনঘে ! ধ্রুবম্ ।
কোপিতে চ দ্বিজশ্রেষ্ঠে কৃৎস্নং দহ্যেত মে কুলম্ ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে পৃথোপদেশে সপ্তপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## অষ্টপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ।

—:*:—

কুন্ত্যুবাচ ।

ব্রাহ্মণং যন্ত্রিতা রাজন্ ! উপস্থাস্যামি পূজয়া ।
যথাপ্রতিজ্ঞং রাজেন্দ্র ! ন চ মিথ্যা ব্রবীম্যহম্ ॥১॥

ভারতকৌমুদী

সেতি। দর্পং গর্ব্বম্, দম্ভং কাপট্যম্, মানং গৌরবম্। শ্রেয়সা মঙ্গলেন ॥২৭॥
এবমিতি। কল্যাণং মঙ্গলম্। দহ্যেত তেন দ্বিজশ্রেষ্ঠেনেতি শেষঃ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে সপ্তপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ব্রাহ্মণমিতি। যন্ত্রিতা নিয়তা সতী, পূজয়া গৌরবেণ, উপস্থাস্যামি সেবিষ্যে ॥১॥

পৃথা ! রাজকুলে তোমার জন্ম এবং রূপও তোমার অদ্ভুত; সুতরাং সেই সেই কারণেই তুমি গুণসমূহসম্পন্না এবং সচ্চরিত্রা হইয়াছ ॥২৬॥

সৎস্বভাবা পৃথা ! সেই তুমি দর্প, কপটতা ও অভিমান পরিত্যাগপূর্ব্বক বরদাতা ব্রাহ্মণের সেবা করিয়া পরমমঙ্গল লাভ করিবে ॥২৭॥

কল্যাণি ! নিষ্পাপে ! তুমি এইরূপ করিলে অবশ্যই মঙ্গল লাভ করিবে; আর ব্রাহ্মণকে ক্রুদ্ধ করিলে, তিনি আমার সমস্ত বংশই দগ্ধ করিবেন" ॥২৮॥

—:*:—

কুন্তী বলিলেন—"রাজশ্রেষ্ঠ রাজা ! আমি মিথ্যা বলিতেছি না; আমি

* '...নবত্যধিকদ্বিশততমঃ ..' —পি, '...দ্ব্যধিকত্রিশততমঃ ..' —বা ব, '...ত্র্যধিকত্রিশততমঃ ..' —কা, '...চতুরধিকদ্বিশততমঃ...' —নি ।

এষ চৈব স্বভাবো মে পূজয়েয়ং দ্বিজানিতি।
তব চৈব প্রিয়ং কার্য্যং শ্রেয়শ্চ পরমং মম ॥২॥
যদ্যেবৈষ্যতি সায়াহ্নে যদি প্রাতরথো নিশি।
যদ্যর্দ্ধরাত্রে ভগবান্ ন মে কোপং করিষ্যতি ॥৩॥
লাভো মমৈষ রাজেন্দ্র! যদ্বৈ পূজয়িতুং দ্বিজান্।
আদেশে তব তিষ্ঠন্তী হিতং কুর্য্যাং নরোত্তম! ॥৪॥
বিস্রব্ধো ভব রাজেন্দ্র! ন ব্যলীকং দ্বিজোত্তমঃ।
বসন্ প্রাপ্স্যতি তে গেহে সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৫॥
যৎ প্রিয়ঞ্চ দ্বিজস্যাস্য হিতঞ্চৈব তবানঘ!।
যতিষ্যামি তথা রাজন্! ব্যেতু তে মানসো জ্বরঃ ॥৬॥

ভারতকৌমুদী

এষ ইতি। তাভ্যামুভাভ্যাং মম পরমং শ্রেয়ো ভবেদিতি শেষঃ ॥২॥
যদীতি। ভগবান্ মাহাত্ম্যবান্ ব্রাহ্মণঃ, মে কোপং ন করিষ্যতি সহিষ্ণুত্বাৎ ॥৩॥
লাভ ইতি। এষ তব হিতকরণরূপঃ ॥৪॥
বীতি। বিস্রব্ধো মমাচরণে বিশ্বস্তঃ। ব্যলীকং কিমপ্যপ্রিয়ম্ ॥৫॥

আপনার প্রতিজ্ঞা অনুসারে সংযত হইয়া গৌরবপূর্ব্বকই ব্রাহ্মণের সেবা করিব ॥১॥

ব্রাহ্মণের পূজা করা ও আপনার প্রিয়কার্য্য করা—ইহাই আমার স্বভাব এবং ইহাতেই আমার পরম মঙ্গল হইবে ॥২॥

মাহাত্ম্যশালী ব্রাহ্মণ যদি সায়ংকালে, বা প্রাতঃকালে, কিংবা রাত্রিতে, অথবা অর্দ্ধরাত্রসময়ে আগমন করেন, তথাপি আমার ক্রোধ হইবে না ॥৩॥

রাজশ্রেষ্ঠ! আমি ব্রাহ্মণদের সেবা করিবার পক্ষে আপনার আদেশে থাকিয়া আপনার যে হিত করিতে পারিব, ইহাই আমার লাভ ॥৪॥

অতএব রাজশ্রেষ্ঠ! আমি আপনার নিকট ইহা সত্য বলিতেছি যে, ব্রাহ্মণশ্রেষ্ঠ আপনার গৃহে বাস করতঃ কখনও আমা হইতে কোন অপ্রিয় আচরণ পাইবেন না; সুতরাং আপনি এ বিষয়ে বিশ্বস্ত থাকুন ॥৫॥

নিষ্পাপ রাজা! এই ব্রাহ্মণের যাহা প্রিয় এবং আপনার যাহা হিত, তাহা করিবার পক্ষে আমি যত্ন করিব; অতএব আপনার মনের উদ্বেগ দূর হউক ॥৬॥

(৪) যদ্বৈ জয়তী দ্বিজান্—বা ব কা,…যদ্বৈ পূজয়তি দ্বিজান্—পি।

ব্রাহ্মণা হি মহাভাগাঃ পূজিতাঃ পৃথিবীপতে ।
তারণায় সমর্থাঃ স্যুর্বিপরীতে বধায় চ ॥৭॥
সাহমেতদ্বিজানন্তী তোষয়িষ্যে দ্বিজোত্তমম্ ।
ন মৎকৃতে ব্যথাং রাজন্! প্রাপ্স্যসি দ্বিজসত্তমাৎ ॥৮॥
অপরাধে হি রাজেন্দ্র! রাজ্ঞামশ্রেয়সে দ্বিজাঃ ।
ভবন্তি চ্যবনো যদ্বৎ সুকন্যায়াঃ কৃতে পুরা ॥৯॥
নিয়মেন পরেণাহমুপস্থাস্যে দ্বিজোত্তমম্ ।
যথা ত্বয়া নরেন্দ্রেদং ভাষিতং ব্রাহ্মণং প্রতি ॥১০॥
এবং ব্রুবন্তীং বহুশঃ পরিষ্বজ্য সমর্থ্য চ ।
ইতি চেতি চ কর্তব্যং রাজা সর্বমথাদিশৎ ॥১১॥

ভাবতকৌমুদী

যদিতি। তথা কর্তুমিতি শেষঃ। ব্যেতু দূরীভবতু, জ্বরঃ সন্তাপঃ ॥৬॥

ব্রাহ্মণা ইতি। মহাভাগা অণিমাদ্যৈশ্বর্য্যসম্পত্ত্যা মাহাত্ম্যবন্তঃ ॥৭॥

সেতি। বিজানন্তীতি নলোপাভাব আর্ষঃ। মৎকৃতে মন্নিমিত্তে, ব্যথামনিষ্টম্ ॥৮॥

অপেতি। অশ্রেয়সে অমঙ্গলায় ভবন্তি। সুকন্যাখ্যয়া শর্যাতিরাজকন্যয়া তপস্যতশ্চ্যবনস্য নয়নদ্বয়ং বিদীর্ণম্, তেন চ চ্যবনেন শর্যাতিরাজসৈন্যস্য আনাহমুৎপাদ্য শর্যাতেরনিষ্টমুৎপাদিতমিত্যস্মিন্ বনপর্ব্বণ্যেব একাধিকশততমে অধ্যায়ে দ্রষ্টব্যম্ ॥৯॥

নিয়মেনেতি। পরেণ উত্তমেন, উপস্থাস্যে সেবিষ্যে ॥১০॥

এবমিতি। অত্রাপি ব্রুবন্তীমিতি নকারলোপাভাব আর্ষঃ। সমর্থ্য অনুমন্য ॥১১॥

কারণ, মাহাত্ম্যশালী ব্রাহ্মণেরা পূজিত হইয়া উদ্ধার করিতে সমর্থ হন, আর ইহার বিপরীত করিলে সংহার করেন ॥৭॥

রাজা! এই সমস্ত জানিয়াই আমি ব্রাহ্মণশ্রেষ্ঠকে সন্তুষ্ট করিব; সুতরাং আপনি আমার নিমিত্ত ব্রাহ্মণশ্রেষ্ঠ হইতে কোন দুঃখ পাইবেন না ॥৮॥

রাজশ্রেষ্ঠ! অপরাধ হইলেই ব্রাহ্মণেরা রাজাদের অমঙ্গল ঘটাইয়া থাকেন; যেমন চ্যবনমুনি পূর্ব্বকালে সুকন্যার জন্য শর্যাতিরাজার অমঙ্গল ঘটাইয়াছিলেন ॥৯॥

অতএব নরশ্রেষ্ঠ! আপনি ব্রাহ্মণের নিকট যেমন বলিয়াছেন, তেমন উত্তম নিয়মেই আমি তাঁহার সেবা করিব" ॥১০॥

পৃথা এইরূপ বলিলে, রাজা তাঁহাকে অনেক বার আলিঙ্গন করিয়া এবং তাঁহার কথার সমর্থন করিয়া 'এই এই করিবে' এইভাবে সমস্ত বিষয়ের উপদেশ দিলেন ॥১১॥

রাজোবাচ।

এবমেতত্ত্বয়া ভদ্রে! কর্ত্তব্যমবিশঙ্কয়া।
মদ্ধিতার্থং তথাত্মার্থং কুলার্থঞ্চাপ্যনিন্দিতে! ॥১২॥
এবমুক্ত্বা তু তাং কন্যাং কুন্তিভোজো মহাযশাঃ।
পৃথাং পরিদদৌ তস্মৈ দ্বিজায় দ্বিজবৎসলঃ ॥১৩॥
ইয়ং ব্রহ্মন্! মম সুতা বালা সুখবিবর্দ্ধিতা।
অপরাধ্যেত যৎ কিঞ্চিত্তন্ন কার্য্যং হৃদি ত্বয়া ॥১৪॥
দ্বিজাতয়ো মহাভাগা বৃদ্ধবালতপস্বিষু।
ভবন্ত্যক্রোধনাঃ প্রায়োঽপরাদ্ধেষ্বপি নিত্যদা ॥১৫॥
সুমহত্যপরাধেঽপি ক্ষান্তিঃ কার্য্যা দ্বিজাতিভিঃ।
যথাশক্তি যথোৎসাহং পূজা গ্রাহ্যা দ্বিজোত্তম! ॥১৬॥
তথেতি ব্রাহ্মণেনোক্তে স রাজা প্রীতমানসঃ।
হংসচন্দ্রাংশুসঙ্কাশং গৃহমস্মৈ ন্যবেদয়ৎ ॥১৭॥

ভারতকৌমুদী

এবমিতি। এতৎ ব্রাহ্মণসেবনম্। আত্মার্থমাত্মনো হিতার্থম্ ॥১২॥
এবমিতি। পরিদদৌ তৎসেবনায়ার্পয়ামাস ॥১৩॥
ইয়মিতি। বালত্বয়ৈবাস্যা অপরাধস্ত্বয়া ক্ষন্তব্য ইত্যাশয়ঃ ॥১৪॥
দ্বিজাতয় ইতি। অপরাদ্ধেষ্বপি কৃতাপরাধেষ্বপি, নিত্যদা সর্ব্বদা ॥১৫॥
সুমহতীতি। যথাশক্তি যথোৎসাহঞ্চ পরেণ কৃতেতি শেষঃ ॥১৬॥
তথেতি। হংস-চন্দ্রাংশু-সঙ্কাশং তদুভয়তুল্যশুভ্রবর্ণম্। ন্যবেদয়দ্বাসায় ॥১৭॥

রাজা বলিলেন—"ভদ্রে! অনিন্দিতে! আমার হিত, নিজের হিত এবং বংশের হিতের জন্য তুমি নিঃশঙ্কচিত্তে এইভাবে এই সমস্ত করিবে" ॥১২॥

এইরূপ বলিয়া মহাযশা ও ব্রাহ্মণবৎসল কুন্তিভোজরাজা সেই পৃথানাম্নী কন্যাটীকে সেই ব্রাহ্মণের নিকট সমর্পণ করিলেন ও বলিলেন—॥১৩॥

"ব্রাহ্মণ! সুখবিবর্দ্ধিতা আমার এই বালিকা কন্যাটী যে কিছু অপরাধ করিবে, তাহা আপনি মনে করিবেন না ॥১৪॥

কারণ, বৃদ্ধ, বালক ও তপস্বীরা অপরাধ করিলেও তাঁহাদের উপরে মহাত্মা ব্রাহ্মণেরা প্রায়ই ক্রোধ করেন না ॥১৫॥

আর কেহ গুরুতর অপরাধ করিলেও তাহার উপরে ব্রাহ্মণদের ক্ষমা করা উচিত এবং ব্রাহ্মণশ্রেষ্ঠ! যে কেহ নিজের শক্তি ও ইচ্ছা অনুসারে পূজা করিলে, ব্রাহ্মণদের তাহাই গ্রহণ করা সঙ্গত" ॥১৬॥

তত্রাগ্নিশরণে কৢপ্তমাসনং তস্য ভানুমৎ।
আহারাদি চ সর্ব্বং তত্তথৈব প্রত্যবেদয়ৎ ॥১৮॥
নিক্ষিপ্য রাজপুত্রী তু তন্দ্রীং মানং তথৈব চ।
আতস্থে পরমং যত্নং ব্রাহ্মণস্যাভিরাধনে ॥১৯॥
তত্র সা ব্রাহ্মণং গত্বা পৃথা শৌচপরা সতী।
বিধিবৎ পরিচারার্হং দেববৎ পর্য্যতোষয়ৎ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে পৃথাদ্বিজপরিচর্য্যায়ামষ্টপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

তত্রেতি। অগ্নিশরণে হোমগৃহে। ভানুমৎ উজ্জ্বলম্। আহারাদি খাদ্যাদি ॥১৮॥
নিক্ষিপ্যেতি। নিক্ষিপ্য বিহায়, রাজপুত্রী পৃথা, তন্দ্রীং নিদ্রাম্। আতস্থে চকার ॥১৯॥
তত্রেতি। শৌচপরা সর্ব্বদা পবিত্রা। পরিচারার্হং শুশ্রূষাযোগ্যং ব্রাহ্মণম্ ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে অষ্টপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## ভারতভাবদীপঃ

ব্রাহ্মণমিতি। যন্ত্রিতা নিয়মযুক্তা ॥১—১৪॥ বিশ্রব্ধো বিশ্বস্তঃ, ব্যলীকমপ্রিয়ম্ ॥১৫—১৭॥ অগ্নিশরণে অগ্ন্যাগারে ॥১৮॥ তন্দ্রীমালস্যম্ ॥১৯॥ পরিচারার্হং পূজার্হম্ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টপঞ্চাশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৫৮॥

—:*:—

'তাহাই হইবে' ব্রাহ্মণ এইরূপ বলিলে, রাজা সন্তুষ্টচিত্ত হইয়া হংস ও চন্দ্রকিরণের ন্যায় শুভ্রবর্ণ একখানি গৃহ তাঁহার জন্য নির্দ্দিষ্ট করিলেন ॥১৭॥

এবং তিনি সেই হোমগৃহে সেই ব্রাহ্মণের জন্য উজ্জ্বল আসন ও খাদ্য-পেয়-প্রভৃতি সমস্ত বস্তু দিবার ব্যবস্থা করিলেন ॥১৮॥

তাহার পর রাজকন্যা পৃথা নিদ্রা ও অভিমান পরিত্যাগ করিয়া সেই ব্রাহ্মণের সেবায় পরম যত্ন অবলম্বন করিলেন ॥১৯॥

পৃথা প্রত্যহ পবিত্র হইয়া সেই ঘরে যাইয়া দেবতার ন্যায় শুশ্রূষার যোগ্য সেই ব্রাহ্মণকে যথাবিধানে সন্তুষ্ট করিতে লাগিলেন ॥২০॥

—:*:—

---

* '... একনবত্যধিকদ্বিশততমঃ...'—পি, '...ত্র্যধিকত্রিশততমঃ...'—বা ব, '...চতুরধিকত্রিশততমঃ...' —কা, '...পঞ্চাধিকত্রিশততমঃ...' —নি।

# ঊনষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

সা তু কন্যা মহারাজ! ব্রাহ্মণং সংশিতব্রতম্।
তোষয়ামাস শুদ্ধেন মনসা সংশিতব্রতা ॥১॥
প্রাতরেষ্যাম্যথেত্যুক্ত্বা কদাচিদ্দ্বিজসত্তমঃ।
তত আয়াতি রাজেন্দ্র! সায়ং রাত্রাবথো পুনঃ ॥২॥
তঞ্চ সর্ব্বাসু বেলাসু ভক্ষ্যভোজ্যপ্রতিশ্রয়ৈঃ।
পূজয়ামাস সা কন্যা বর্দ্ধমানৈস্তু সর্ব্বদা ॥৩॥
অন্নাদিসমুদাচারঃ শয্যাসনকৃতস্তথা।
দিবসে দিবসে তস্য বর্দ্ধতে ন তু হীয়তে ॥৪॥
নির্ভর্ৎসনাপবাদৈশ্চ তথৈবাপ্রিয়য়া গিরা।
ব্রাহ্মণস্য পৃথা রাজন্! ন চকারাপ্রিয়ং তদা ॥৫॥

ভারতকৌমুদী

সেতি। সংশিতব্রতং দৃঢ়শাস্ত্রীয়নিয়মম্। সংশিতব্রতা দৃঢ়প্রাত্যহিকনিয়মা ॥১॥
প্রাতরিতি। ইত্যুক্ত্বা নির্গতঃ সন্নিতি শেষঃ। অথো অথবা ॥২॥
তমিতি। ভক্ষ্যং চর্ব্ব্যং ভোজ্যং তদিতরৎ প্রতিশ্রয় আসনাদিস্তৈস্তত্তদ্দানৈঃ ॥৩॥
অন্নেতি। অন্নাদীনাং সমুদাচারঃ সম্যঙ্‌নির্ম্মাণব্যবহারঃ ॥৪॥
নিরিতি। নির্ভর্ৎসনানি গালিদানানি অপবাদা নিন্দাশ্চ তৈঃ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! সেই কন্যা পৃথা যথানিয়মে ও পবিত্র মনে ব্রতপরায়ণ সেই ব্রাহ্মণকে সন্তুষ্ট করিতে লাগিলেন ॥১॥

রাজশ্রেষ্ঠ! কখনও সেই ব্রাহ্মণ 'প্রাতঃকালে আসিব' এই কথা বলিয়া চলিয়া যাইতেন; তাহার পর সন্ধ্যাকালে বা রাত্রিতে আসিতেন ॥২॥

অথচ পৃথা প্রতিদিন সমস্ত সময়েই অধিক অধিক পরিমাণে খাদ্য, পেয়, শয্যা ও আসন প্রস্তুত করিয়া সেই ব্রাহ্মণের সেবা করিতেন ॥৩॥

প্রত্যহই সেই ব্রাহ্মণের জন্য অন্নাদি প্রস্তুত করা বা শয্যাসনাদি রচনা করা বৃদ্ধিই পাইত; কিন্তু কমিত না ॥৪॥

রাজা! তখন সেই ব্রাহ্মণের তিরস্কার, নিন্দা এবং অপ্রিয় বাক্যেও পৃথা তাঁহার অপ্রিয় কার্য্য করিতেন না ॥৫॥

ব্যস্তে কালে পুনশ্চৈতি ন চৈতি বহুশো দ্বিজঃ।
সুদুর্লভমপি হ্যন্নং দীয়তামিতি সোঽব্রবীৎ ॥৬॥
কৃতমেব চ তৎ সর্ব্বং পৃথা তস্মৈ ন্যবেদয়ৎ।
শিষ্যবৎ পুত্ত্রবচ্চৈব স্বস্বচ্চ সুসংযতা ॥৭॥
যথোপজোষং রাজেন্দ্র! দ্বিজাতিপ্রবরস্য সা।
প্রীতিমুৎপাদয়ামাস কন্যারত্নমনিন্দিতা ॥৮॥
তস্যাস্তু শীলবৃত্তেন তুতোষ দ্বিজসত্তমঃ।
অবধানে চ ভূয়োঽস্যাঃ পরং যত্নমথাকরোৎ ॥৯॥

## ভারতকৌমুদী

ব্যস্ত ইতি। ব্যস্তে উক্তবিপরীতে। সুদুর্লভং দুষ্করত্বাৎ ॥৬॥

কৃতমিতি। স্বস্বৎ কনিষ্ঠভগিনীবৎ সুসংযতা তৎসেবনে নিতান্ততৎপরা ॥৭॥

যথেতি। উপজোষং দ্বিজাতিপ্রবরস্যৈব সুখমনতিক্রম্যেতি যথোপজোষম্, "তুষ্ণীমর্থে সুখে জোষম্" ইত্যমরঃ। কন্যারত্নশব্দাভিধেয়স্য স্ত্রীত্বাদনিন্দিতা সেতি বিশেষণশব্দয়োরপি স্ত্রীত্বম্। তথা চ বররুচিঃ—"শব্দাভিধেয়ে লিঙ্গং স্যাৎ শব্দলিঙ্গমথাপি বা। শোভনায়ৈ কলত্রায় দারান্ পশ্যন্তি শোভনান্ ॥" শব্দলিঙ্গন্তু প্রায়িকং দৃশ্যতে ॥৮॥

তস্যা ইতি। শীলবৃত্তেন স্বভাবান্বিতব্যবহারেণ। অবধানে স্বশুশ্রূষায়ামৈকাগ্র্যে ॥৯॥

## ভারতভাবদীপঃ

সা ত্বিতি ॥১—২॥ প্রতিশ্রয়ৈঃ আশ্রয়ৈঃ শয়নাসনাদ্যৈঃ ॥৩॥ অন্নাদিনা সমুদাচারঃ সমুপসর্পণম্ ॥৪॥ নির্ভর্ৎসনং ধিক্কারঃ, অপবাদোঽন্নাদেদূর্ষণম্। পাঠান্তরেঽপদেশো ব্যাজঃ, অপ্রিয়য়া গালনরূপয়া ॥৫—৭॥ যথোপজোষং প্রিয়মনতিক্রম্য ॥৮॥ শীলং শমাদি বৃত্তং

---

ব্রাহ্মণ যখন আসিবেন বলিতেন, তাহার বিপরীত সময়ে আসিয়া উপস্থিত হইতেন এবং বহু সময়ে আসিতেনও না, আবার কখনও আসিয়া 'অতিদুর্লভ অন্ন দাও' বলিতেন ॥৬॥

অথচ শিষ্যা, তনয়া ও কনিষ্ঠা ভগিনীর ন্যায় অতিসংযত হইয়া পৃথা তাঁহাকে জানাইতেন যে, "সে সমস্তই প্রস্তুত করিয়া রাখিয়াছি" ॥৭॥

রাজশ্রেষ্ঠ! ক্রমে সেই অনিন্দিতা কন্যারত্ন পৃথা যথাসুখে সেই ব্রাহ্মণশ্রেষ্ঠের প্রীতি উৎপাদন করিতে লাগিলেন ॥৮॥

ব্রাহ্মণশ্রেষ্ঠও পৃথার স্বভাবে ও ব্যবহারে সন্তুষ্ট হইতে থাকিলেন এবং নিজের পরিচর্য্যার প্রতি পৃথার একাগ্রতাবিষয়ে বিশেষ যত্ন করিতে লাগিলেন ॥৯॥

---

(৭)...স্বস্বচ্চ সুসংযতা—কা।

তাং প্রভাতে চ সায়ঞ্চ পিতা পপ্রচ্ছ ভারত!।
অপি তুষ্যতি তে পুত্রি! ব্রাহ্মণঃ পরিচর্য্যয়া ॥১০॥
তং সা পরমমিত্যেবং প্রত্যুবাচ যশস্বিনী।
ততঃ প্রীতিমবাপাগ্র্যাং কুন্তিভোজো মহামনাঃ ॥১১॥
ততঃ সংবৎসরে পূর্ণে যদাসৌ জপতাং বরঃ।
নাপশ্যদ্দুষ্কৃতং কিঞ্চিৎ পৃথায়াঃ সৌহৃদে রতঃ ॥১২॥
ততঃ প্রীতমনা ভূত্বা স এনাং ব্রাহ্মণোঽব্রবীৎ।
প্রীতোঽস্মি পরমং ভদ্রে! পরিচারেণ তে শুভে! ॥১৩॥ (যুগ্মকম্)
বরান্ বৃণীষ্ব কল্যাণি! দুরাপান্ মানুষৈরিহ।
যৈস্ত্বং সীমন্তিনীঃ সর্ব্বা যশসাভিভবিষ্যসি ॥১৪॥

কুন্ত্যুবাচ।

কৃতানি মম সর্ব্বাণি যস্যা মে বেদবিত্তম!।
ত্বং প্রসন্নঃ পিতা চৈব কৃতং বিপ্র! বরৈর্মম ॥১৫॥

---

ভারতকৌমুদী

তামিতি। তাং পৃথাম্। পিতা কুন্তিভোজঃ। কিং পপ্রচ্ছেত্যাহ—অপীতি ॥১০॥
তমিতি। পরমং তুষ্যতীতি সম্বন্ধঃ। অগ্র্যামুত্তমাম্ ॥১১॥
তত ইতি। দুষ্কৃতমপরাধম্। সৌহৃদে পৃথায়া এব স্নেহে, রতো ব্যাপৃতঃ। ততস্তদা। এনাং পৃথাম্। পরিচারেণ পরিচর্য্যয়া ॥১২—১৩॥
বরানিতি। দুরাপান্ দুর্লভান্। সীমন্তিনীঃ নারীঃ ॥১৪॥
কৃতানীতি। কৃতানি ত্বয়েবেতি শেষঃ। কৃতম্ অলম্ ॥১৫॥

ভরতনন্দন! পিতা কুন্তিভোজ প্রত্যহ প্রাতঃকালে ও সন্ধ্যাকালে পৃথাকে জিজ্ঞাসা করিতেন—"পুত্রি! তোমার পরিচর্য্যায় ব্রাহ্মণ সন্তুষ্ট হইতেছেন ত?" ॥১০॥

তখন যশস্বিনী পৃথা কুন্তিভোজকে বলিতেন—"পরম সন্তুষ্ট হইতেছেন"। তাহাতে মহামনা কুন্তিভোজ অত্যন্ত আনন্দ লাভ করিতেন ॥১১॥

তাহার পর একবৎসর পূর্ণ হইলে, যখন সেই পৃথাস্নেহনিরত ব্রাহ্মণ পৃথার কোন ত্রুটি দেখিতে পাইলেন না, তখন তিনি সন্তুষ্ট হইয়া পৃথাকে বলিলেন—"ভদ্রে! কল্যাণি! তোমার পরিচর্য্যায় আমি পরম সন্তুষ্ট হইয়াছি ॥১২—১৩॥

অতএব কল্যাণি! তুমি মানুষের দুর্লভ বর গ্রহণ কর; যাহার ফলে তুমি যশদ্বারা সকল নারীকে অভিভূত করিতে পারিবে" ॥১৪॥

ব্রাহ্মণ উবাচ।

যদি নেচ্ছসি ভদ্রে ! ত্বং বরং মত্তঃ শুচিস্মিতে !।

ইমং মন্ত্রং গৃহাণ ত্বমাহ্বানায় দিবৌকসাম্ ॥১৬॥

যং যং দেবং ত্বমেতেন মন্ত্রেণাবাহয়িষ্যসি।

তেন তেন বশে ভদ্রে ! স্থাতব্যং তে ভবিষ্যতি ॥১৭॥

অকামো বা সকামো বা স সমেষ্যতি তে বশম্।

বিবুধো মন্ত্রসংশান্তো ভবেদ্ভৃত্য ইবানতঃ ॥১৮॥

বৈশম্পায়ন উবাচ।

ন শশাক দ্বিতীয়ং সা প্রত্যাখ্যাতুমনিন্দিতা।

তং বৈ দ্বিজাতিপ্রবরং তদা শাপভয়ান্নৃপ ! ॥১৯॥

ততস্তামনবদ্যাঙ্গীং গ্রাহয়ামাস স দ্বিজঃ।

মন্ত্রগ্রামং তদা রাজন্ ! অথর্ববশিরসি স্থিতম্ ॥২০॥

ভারতকৌমুদী

যদীতি। মত্তো মম সকাশাৎ, শুচি শুভ্রং স্মিতং মন্দহাস্যং যস্যাস্তৎসম্বোধনম্ ॥১৬॥

যমিতি। আবাহয়িষ্যসি আহ্বাস্যসি। বশে তবাধীনতায়াম্ ॥১৭॥

অকাম ইতি। বিবুধো দেবঃ, মন্ত্রেণ সংশান্তো নিবারিতোগ্রভাবঃ ॥১৮॥

নেতি। দ্বিতীয়ং বারম্। সা পৃথা ॥১৯॥

তত ইতি। মন্ত্রগ্রামং মন্ত্রসমূহম্, অথর্ববশিরসি অথর্ববেদস্যান্তিমে ভাগে ॥২০॥

---

কুন্তী বলিলেন—“বেদজ্ঞশ্রেষ্ঠ ! আপনি ও পিতৃদেব—যাহার উপরে প্রসন্ন হইয়াছেন, তাহার আপনি সকলই করিয়াছেন ; সুতরাং ব্রাহ্মণ ! আমার আর বরের প্রয়োজন নাই” ॥১৫॥

ব্রাহ্মণ বলিলেন—“ভদ্রে ! শুচিস্মিতে ! তুমি যদি আমার নিকট হইতে বর গ্রহণ করিতে ইচ্ছা না কর, তবে তুমি দেবতাদের আহ্বানের জন্য এই মন্ত্র গ্রহণ কর ॥১৬॥

ভদ্রে ! তুমি এই মন্ত্রদ্বারা যে যে দেবতাকে আহ্বান করিবে, সেই সেই দেবতাই আসিয়া তোমার বশে থাকিবেন ॥১৭॥

সেই দেবতা ইচ্ছুই হউন বা অনিচ্ছুই হউন, তোমার বশীভূত হইবেন এবং এই মন্ত্রের প্রভাবে সম্পূর্ণ শান্ত হইয়া ভৃত্যের ন্যায় অবনত হইবেন” ॥১৮॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা ! অনিন্দিতা পৃথা তখন শাপের ভয়ে দ্বিতীয়বার আর সেই ব্রাহ্মণশ্রেষ্ঠকে প্রত্যাখ্যান করিতে সমর্থ হইলেন না ॥১৯॥

তং প্রদায় তু রাজেন্দ্র! কুন্তিভোজমুবাচ হ।
উষিতোঽস্মি সুখং রাজন্! কন্যয়া পরিতোষিতঃ।
তব গেহে সুবিহিতঃ সদা সুপ্রতিপূজিতঃ ॥২১॥
সাধয়িষ্যামহে তাবদিত্যুক্ত্বান্তরধীয়ত।
স তু রাজা দ্বিজং দৃষ্ট্বা তত্রৈবান্তর্হিতং তদা।
বভূব বিস্ময়াবিষ্টঃ পৃথাঞ্চ সমপূজয়ৎ ॥২২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে পৃথামন্ত্রপ্রাপ্তৌ উনষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তমিতি। উষিতঃ কৃতবাসঃ। সুবিহিতঃ সুষ্ঠু শুশ্রূষিতঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥
সাধেতি। সাধয়িষ্যামহে গমিষ্যামঃ। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥২২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে উনষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

পরিচর্য্যা অবধানমৈকাগ্র্যম্ এতৈস্তুতোষ। যদ্বা অস্যাঃ পৃথায়াঃ শ্রেয়োঽর্থমবধানেন সমাধিকালে যত্নমকরোৎ যত্নেন তস্যাঃ কল্যাণং চিন্তিতবানিত্যর্থঃ ॥৯—১৮॥ দ্বিতীয়ং দ্বিতীয়বারম্ ॥১৯—২০॥ বিহিতো বিধানতঃ বিশেষেণ হিতস্তৃপ্তো বা ॥২১—২২॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৫৯॥

রাজা! তাহার পর সেই ব্রাহ্মণ তখনই সেই অনিন্দ্যসুন্দরী পৃথাকে অথর্ব্ববেদের শেষভাগস্থিত মন্ত্রসমূহ গ্রহণ করাইলেন ॥২০॥

রাজশ্রেষ্ঠ! ব্রাহ্মণ সেই মন্ত্রদান করিয়া কুন্তিভোজকে বলিলেন—"রাজা! আপনার কন্যা সর্ব্বদাই সুন্দরভাবে পরিচর্য্যা ও সম্মান করিয়া আমাকে পরিতুষ্ট করিয়াছে; সুতরাং আমি আপনার বাড়ীতে সুখেই বাস করিয়াছি ॥২১॥

এখন যাইব" এই কথা বলিয়া অন্তর্হিত হইলেন। তখন কুন্তিভোজরাজা সেই ব্রাহ্মণকে সেইখানেই অন্তর্হিত দেখিয়া বিস্ময়াবিষ্ট হইলেন এবং পৃথার যথেষ্ট গৌরব করিলেন ॥২২॥

(২২)…তুষ্ট এবাপচারঃ—বা ব কা। * '…দ্বিনবত্যধিকদ্বিশততমঃ…'—পি, '…চতুরধিকত্রিশততমঃ…'—বা ব, '…পঞ্চাধিকত্রিশততমঃ…'—কা '…ষড়ধিকত্রিশততমঃ…'—নি।

# ষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

গতে তস্মিন্ দ্বিজশ্রেষ্ঠে কস্মিংশ্চিৎ কালপর্য্যয়ে।
চিন্তয়ামাস সা কন্যা মন্ত্রগ্রামবলাবলম্ ॥১॥
অয়ং বৈ কীদৃশস্তেন মম দত্তো মহাত্মনা।
মন্ত্রগ্রামো বলং তস্য জ্ঞাস্যে নাতিচিরাদিব ॥২॥
এবং সঞ্চিন্তয়ন্তী সা দদর্শর্ত্তুং যদৃচ্ছয়া।
ব্রীড়িতা সাভবদ্বালা কন্যাভাবে রজস্বলা ॥৩॥
ততো হর্ম্ম্যতলস্থা সা মহার্হশয়নোচিতা।
প্রাচ্যাং দিশি সমুদ্যন্তং দদর্শাদিত্যমণ্ডলম্ ॥৪॥
তত্র বদ্ধমনোদৃষ্টিরভবৎ সা সুমধ্যমা।
ন চাতপ্যত রূপেণ ভানোঃ সন্ধ্যাগতস্য সা ॥৫॥

ভারতকৌমুদী

গত ইতি। কালপর্য্যয়ে কালাতিক্রমে সতি। সা কন্যা পৃথা ॥১॥
চিন্তায়াঃ প্রকারমাহ—অয়মিতি। তেন ব্রাহ্মণেন। ইবশব্দো বাক্যালঙ্কারে ॥২॥
এবমিতি। ঋতুম্ আত্মন এব রজঃ, যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া ॥৩॥
তত ইতি। হর্ম্ম্যতলস্থা প্রাসাদাভ্যন্তরস্থিতা। দদর্শ গবাক্ষরন্ধ্রেণ ॥৪॥
তত্রেতি। রূপেণ তেজসা, ভানোঃ সূর্য্যস্য, সন্ধ্যাগতস্য রাত্রিদিনসন্ধিস্থিতস্য ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—সেই ব্রাহ্মণ চলিয়া গেলে এবং তাহার পর কিছু কাল অতীত হইলে, সেই মন্ত্রসমূহের কিরূপ শক্তি আছে বা না আছে, সেই বিষয়ে পৃথা চিন্তা করিলেন ॥১॥

সেই মহাত্মা আমাকে কিপ্রকার এই মন্ত্রসমূহ দিয়া গিয়াছেন, শীঘ্রই আমি তাহার শক্তি পরীক্ষা করিব ॥২॥

পৃথা এইরূপ চিন্তা করিতে করিতেই ঈশ্বরেচ্ছাক্রমে রজোদর্শন করিলেন এবং তিনি কন্যাবস্থায় রজস্বলা হইয়া লজ্জিতা হইলেন ॥৩॥

তাহার পর তিনি অট্টালিকার ভিতরে মহামূল্য শয্যায় থাকিয়াই গবাক্ষদ্বার দিয়া পূর্ব্বদিকে উদয়মান সূর্য্যমণ্ডল দর্শন করিলেন ॥৪॥

(২) জ্ঞাস্যে নাতিচিরাদিতি—বা ব কা নি।

তস্যা দৃষ্টিরভূদ্দিব্যা সাপশ্যদ্দিব্যদর্শনম্।
আমুক্তকবচং দেবং কুণ্ডলাভ্যাং বিভূষিতম্ ॥৬॥
তস্যাঃ কৌতূহলং ত্বাসীন্মন্ত্রং প্রতি নরাধিপ!।
আহ্বানমকরোৎ সাথ তস্য দেবস্য ভাবিনী ॥৭॥
প্রাণানুপস্পৃশ্য তদা হ্যাজুহাব দিবাকরম্।
আজগাম ততো রাজন্! ত্বরমাণো দিবাকরঃ ॥৮॥
মধুপিঙ্গো মহাবাহুঃ কম্বুগ্রীবো হসন্নিব।
অঙ্গদী বদ্ধমুকুটো দিশঃ প্রজ্বালয়ন্নিব ॥৯॥ (যুগ্মকম্)
যোগাৎ কৃত্বা দ্বিধাত্মানমাজগাম ততাপ চ।
আবভাষে ততঃ কুন্তীং সাম্না পরমবল্গুনা ॥১০॥

---

## ভারতকৌমুদী

তস্যা ইতি। দিব্যা অলৌকিকী দেবদর্শনযোগ্যেত্যর্থঃ। আমুক্তকবচং ধৃতবর্ম্মাণম্ ॥৬॥

তস্যা ইতি। মন্ত্রং তন্মন্ত্রশক্তিম্। ভাবিনী অনুরাগিণী সতী ॥৭॥

প্রাণানিতি। প্রাণান্ প্রাণস্থানং হৃদয়মুপস্পৃশ্য আচম্যেত্যর্থঃ। মধুপিঙ্গো মধুবৎ পিঙ্গলবর্ণঃ, কম্বুঃ শঙ্খ ইব ত্রিরেখান্বিতা গ্রীবা যস্য সঃ। অঙ্গদী কেয়ূরী ॥৮—৯॥

অথ সূর্য্যস্য তত্রাগমনে জগৎপ্রকাশস্য তদানীং কা গতিরাসীদিত্যাহ—যোগাদিতি। যোগাৎ যোগনিবন্ধনৈশ্বর্য্যপ্রভাবাৎ। ততাপ জগৎ। পরমবল্গুনা অতিসুন্দরেণ ॥১০॥

ক্রমে সুমধ্যমা পৃথা সেই সূর্য্যমণ্ডলের উপরে মন ও দৃষ্টি নিবিষ্ট করিলেন; কিন্তু রাত্রি ও দিনের সন্ধিসময়বর্ত্তী সূর্য্যের তেজে তিনি সন্তপ্ত হইলেন না ॥৫॥

তখন তাঁহার অলৌকিক দৃষ্টিশক্তি জন্মিল; তাই তিনি—দিব্যমূর্ত্তি, কবচধারী ও কুণ্ডলযুগলভূষিত সূর্য্যদেবকে দেখিতে পাইলেন ॥৬॥

রাজা! তখন তাঁহার সেই মন্ত্রের শক্তিপরীক্ষার বিষয়ে কৌতুক জন্মিল; তাই তিনি অনুরক্ত হইয়া সেই মন্ত্রদ্বারা সূর্য্যদেবকে আহ্বান করিলেন ॥৭॥

রাজা! কুন্তী তখন আচমন করিয়া সূর্য্যকে আহ্বান করিলেন। তাহার পর মধুর ন্যায় পিঙ্গলবর্ণ, আজানুলম্বিতবাহু, কম্বুগ্রীব এবং কেয়ূর ও মুকুটধারী সূর্য্যদেব সকল দিক্ আলোকিত করিয়া হাসিতে হাসিতেই যেন সত্বর সেই স্থানে আগমন করিলেন ॥৮—৯॥

তিনি যোগবলে আপনাকে দুইভাগে বিভক্ত করিয়া একভাগে আগমন করিলেন এবং অপরভাগে তাপ দিতে থাকিলেন। তাহার পর তিনি পরম সুন্দর ও মধুর বাক্যে কুন্তীকে বলিলেন—॥১০॥

আগতোঽস্মি বশং ভদ্রে ! তব মন্ত্রবলাৎকৃতঃ ।
কিং করোমি বশো রাজ্ঞি ! ব্রূহি কর্ত্তা তদস্মি তে ॥১১॥

কুন্ত্যুবাচ ।

গম্যতাং ভগবংস্তত্র যত এবাগতো হ্যসি ।
কৌতূহলাৎ সমাহূতঃ প্রসীদ ভগবন্নিতি ॥১২॥

সূর্য্য উবাচ ।

গমিষ্যেঽহং যথা মা ত্বং ব্রবীষি তনুমধ্যমে ! ।
ন তু দেবং সমাহূয় ন্যায্যং প্রেষয়িতুং বৃথা ॥১৩॥
তবাভিসন্ধিঃ সুভগে ! সূর্য্যাৎ পুত্ত্রো ভবেদিতি ।
বীর্য্যেণাপ্রতিমো লোকে কবচী কুণ্ডলীতি চ ॥১৪॥

---

ভারতকৌমুদী

আগত ইতি। মন্ত্রবলাৎকৃতঃ মন্ত্রবলেনাকৃষ্টঃ। হে রাজ্ঞি! রাজকন্যে! ॥১১॥
গম্যতামিতি। তর্হি কথং ত্বয়াহূত ইত্যাহ—কৌতূহলাদিতি ॥১২॥
গমিষ্য ইতি। মা মাম্। হে তনুমধ্যমে! কৃশকটীদেশে! ॥১৩॥
তবেতি। অভিসন্ধিরুদ্দেশ্যম্। অন্যথা মমাহ্বানং ন স্যাদিত্যাশয়ঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

গতে ইতি ॥১—২॥ ঋতুং রজঃ ॥৩—৭॥ প্রাণানিন্দ্রিয়াণি চক্ষুঃ শ্রোত্রাদীন্যুপস্পৃশ্য জলেন সম্যগাচম্যেত্যর্থঃ ॥৮—১০॥ বশং কামম্ ॥১১—১২॥ যথাঽহং গমিষ্যে তথা মা

"ভদ্রে! আমি তোমার মন্ত্রের প্রভাবে আকৃষ্ট ও বশীভূত হইয়া আসিয়াছি; অতএব রাজকন্যে! আমি তোমার কি করিব—বল, আমি তোমার তাহাই করিব" ॥১১॥

কুন্তী বলিলেন—"ভগবন্! আপনি যে স্থান হইতে আগমন করিয়াছেন, সেই স্থানেই গমন করুন। আমি কৌতুকবশতই আপনাকে আহ্বান করিয়াছি; অতএব ভগবন্! আপনি আমার প্রতি প্রসন্ন হউন" ॥১২॥

সূর্য্য বলিলেন—"কৃশমধ্যে! তুমি আমাকে যেরূপ বলিতেছ, তাহাতে আমি অবশ্যই যাইব; কিন্তু দেবতাকে ডাকিয়া আনিয়া বৃথা পাঠাইয়া দেওয়া উচিত নহে ॥১৩॥

সুভগে! তোমার এইরূপ আকাঙ্ক্ষা রহিয়াছে যে, জগতে অসাধারণ বলশালী এবং কবচ ও কুণ্ডলধারী আমার একটী পুত্র সূর্য্য হইতে হউক ॥১৪॥

(১১)…কিং করোম্যবশো রাজ্ঞি !—পি।

সা ত্বমাত্মপ্রদানং বৈ কুরুষ্ব গজগামিনি!।
উৎপৎস্যতি হি পুত্রস্তে যথাসঙ্কল্পমঙ্গনে!।
অথ গচ্ছাম্যহং ভদ্রে! ত্বয়া সঙ্গম্য সুস্মিতে! ॥১৫॥
যদি ত্বং বচনং নাদ্য করিষ্যসি মম প্রিয়ম্।
শপিষ্যে ত্বামহং ক্রুদ্ধো ব্রাহ্মণং পিতরঞ্চ তে ॥১৬॥
ত্বৎকৃতে তান্ প্রধক্ষ্যামি সর্ব্বানপি ন সংশয়ঃ।
পিতরঞ্চৈব তে মূঢ়ং যো ন বেত্তি তবানয়ম্ ॥১৭॥
তস্য চ ব্রাহ্মণস্যাদ্য যোঽসৌ মন্ত্রমদাত্তব।
শীলবৃত্তমবিজ্ঞায় ধাস্যামি বিনয়ং পরম্ ॥১৮॥
এতে হি বিবুধাঃ সর্ব্বে পুরন্দরমুখা দিবি।
ত্বয়া প্রলব্ধং পশ্যন্তি স্ময়ন্ত ইব ভাবিনি! ॥১৯॥

ভারতকৌমুদী

সেতি। যথাসঙ্কল্পম্ ইচ্ছানুরূপঃ, হে অঙ্গনে! উত্তমস্ত্রি।! ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥
যদীতি। বচনম্ এতদ্বচনানুরূপং প্রিয়ম্। ব্রাহ্মণম্ এতন্মন্ত্রদাতারং দুর্ব্বাসসম্ ॥১৬॥
ত্বদিতি। ত্বৎকৃতে ত্বন্নিমিত্তে, প্রধক্ষ্যামি দগ্ধান্ করিষ্যামি। অনয়মন্যায্যাচরণম্ ॥১৭॥
তস্যেতি। শীলবৃত্তং তব স্বভাবব্যবহারৌ। ধাস্যামি বিধাস্যামি, বিনয়ং দণ্ডম্ ॥১৮॥
এত ইতি। প্রলব্ধং প্রতারিতং মাম্, স্ময়ন্তঃ স্ময়মানা ঈষদ্ধসন্তঃ ॥১৯॥

অতএব গজগামিনি! সেই তুমি আমাকে দেহসমর্পণ কর; অঙ্গনে! তাহাতে তোমার আশানুরূপ পুত্র হইবে। ভদ্রে! সুস্মিতে! আমি তোমার সহিত সঙ্গম করিয়া পরে চলিয়া যাইব ॥১৫॥

আর যদি তুমি আমার বাক্য অনুসারে আজ আমার প্রিয়কার্য্য না কর, তবে, আমি ক্রুদ্ধ হইয়া তোমাকে, তোমার পিতাকে এবং সেই ব্রাহ্মণকে অভিসম্পাত করিব ॥১৬॥

এবং যিনি তোমার অন্যায্য আচরণের বিষয় জানেন না, তোমার সেই পিতাকে ও তাঁহার সকল পরিজনকে তোমার জন্যই দগ্ধ করিব; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥১৭॥

আর সেই যে ব্রাহ্মণ তোমার স্বভাব-চরিত্র না জানিয়া তোমাকে মন্ত্র দিয়াছিল, সেই ব্রাহ্মণেরও আজ গুরুতর দণ্ড বিধান করিব ॥১৮॥

কারণ, ইন্দ্রপ্রভৃতি এই দেবতারা সকলে আকাশে থাকিয়া—তুমি যে আমাকে প্রতারণা করিয়াছ, তাহা যেন মৃদু হাস্য করতঃ দর্শন করিতেছেন ॥১৯॥

পশ্য চৈনান্ সুরগণান্ দিব্যং চক্ষুরিদং হি তে।
পূর্ব্বমেব ময়া দত্তং দৃষ্টবত্যসি যেন মাম্ ॥২০॥
বৈশম্পায়ন উবাচ।
ততোঽপশ্যত্ত্রিদশান্ রাজপুত্রী সর্ব্বানেব স্বেষু ধিষ্ণ্যেষু খস্থান্।
প্রভাসন্তং ভানুমন্তং মহান্তং যথাদিত্যং রোচমানাংস্তথৈব ॥২১॥
সা তান্ দৃষ্ট্বা ব্রীড়মানেব বালা সূর্য্যং দেবী বচনং প্রাহ ভীতা।
গচ্ছ ত্বং বৈ গোপতে! স্বং বিমানং কন্যাভাবাদ্দুঃখ এবোপকারঃ ॥২২॥
পিতা মাতা গুরবশ্চৈব যেঽন্যে দেহস্যাস্য প্রভবন্তি প্রদানে।
নাহং ধর্ম্মং লোপয়িষ্যামি লোকে স্ত্রীণাং বৃত্তং পূজ্যতে দেহরক্ষা ॥২৩॥

---

ভারতকৌমুদী

পশ্যেতি। এনান্ উপর্য্যঙ্গুল্যা নির্দ্দিষ্টান্। দিব্যমলৌকিকম্ ॥২০॥
তত ইতি। ধিষ্ণ্যেষু স্থানেষু, খস্থান্ আকাশস্থিতান্। ভানুমন্তং প্রশস্তরশ্মিম্ ॥২১॥
সেতি। হে গোপতে! সূর্য্য! উপকারঃ সঙ্গমেন তব শুশ্রূষা, দুঃখো দুঃখকরঃ ॥২২॥

ভারতভাবদীপঃ

মাং ব্রবীষি, ন তু তদযোগ্যমিত্যাহ—ন স্থিতি। বৃথা প্রসাদমপ্রাপ্য ॥১৩—১৫॥ ব্রাহ্মণং দুর্ব্বাসসম্ ॥১৬—১৭॥ বিনয়ং দণ্ডম্, ধাস্যামি ধারয়িষ্যামি ॥১৮—২১॥ অপচারোঽপরাধঃ কৃতঃ ॥২২—২৮॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায় ॥২৬০॥

---

আমি তোমাকে পূর্ব্বেই দিব্য চক্ষু দিয়াছি, যাহাদ্বারা তুমি আমাকে দেখিয়াছিলে, সেই চক্ষুদ্বারা এই দেবগণকে দর্শন কর" ॥২০॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর কুন্তী—প্রশস্তকিরণ, উজ্জ্বলমূর্ত্তি ও বিশালমণ্ডল সূর্য্যকে যেমন দেখিয়াছিলেন, তেমন আকাশে আপন আপন স্থানে দীপ্যমান সকল দেবতাকে দেখিতে পাইলেন ॥২১॥

তখন বালিকা কুন্তী তাঁহাদিগকে দেখিয়া লজ্জিত হইয়াই যেন ভীতভাবে সূর্য্যকে এই কথা বলিলেন—"সূর্য্যদেব! আপনি নিজের বিমানে গমন করুন। কারণ, কন্যা অবস্থায় আপনার এই সেবা করা আমার পক্ষে দুঃখজনক ॥২২॥

পিতা, মাতা এবং অন্য যে সকল গুরুজন আছেন, তাঁহারাই এই দেহ দান করিতে পারেন (কিন্তু আমি নিজে পারি না); অতএব আমি ধর্ম্ম নষ্ট করিব না। জগতে স্ত্রীলোকের কার্য্যের মধ্যে দেহরক্ষা করাই প্রশস্ত ॥২৩॥

---

(২২) দুঃখ এবাপচারঃ—বা ব কা।

ময়া মন্ত্রবলং জ্ঞাতুমাহূতস্ত্বং বিভাবসো!।
বাল্যাদ্বালেতি তৎ কৃত্বা ক্ষন্তুমর্হসি মে বিভো! ॥২৪॥
সূর্য্য উবাচ।
বালেতি কৃত্বানুনয়ং তবাহং দদানি নান্যানুনয়ং লভেত।
আত্মপ্রদানং কুরু কুন্তি! কন্যে! শান্তিস্তবৈবং হি ভবেচ্চ ভীরু! ॥২৫॥
ন চাপি যুক্তং গন্তুং হি ময়া মিথ্যাকৃতেন বৈ।
অসমেত্য ত্বয়া ভীরু! মন্ত্রাহূতেন ভাবিনি। ॥২৬॥
গমিষ্যাম্যনবদ্যাঙ্গি! লোকে সমবহাস্যতাম্।
সর্ব্বেষাং বিবুধানাঞ্চ বক্তব্যঃ স্যাং তথা শুভে। ॥২৭॥
সা ত্বং ময়া সমাগচ্ছ পুত্রং লপ্স্যসি মাদৃশম্।
বিশিষ্টা সর্ব্বলোকেষু ভবিষ্যসি ন সংশয়ঃ ॥২৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি কুণ্ডলাহরণে কুন্তীসূর্য্যাহ্বানে ষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

পিতেতি। প্রভবন্তি শক্নুবন্তি। বৃত্তং কার্য্যমধিকৃত্য দেহবৈক্লব পূজ্যতে প্রশস্যতে ॥২৩॥
ময়েতি। বাল্যাদ্বালচাঞ্চল্যাদাহূত ইতি সম্বন্ধঃ ॥২৪॥
বালেতি। অনুনয়ং নম্রভাবেন স্তবম্, দদানি করবাণি ॥২৫॥
নেতি। মিথ্যাকৃতেন ত্বয়া নিষ্ফলীকৃতেন। অসমেত্য অসঙ্গম্য ॥২৬॥
গমিষ্যামীতি। বক্তব্যো নিন্দনীয়ঃ। ত্বয়া সার্দ্ধমসঙ্গম্য গমন ইতি শেষঃ ॥২৭॥

---

সূর্য্যদেব! আমি বালচাপল্যবশতঃ মন্ত্রের প্রভাব পরীক্ষা করিবার জন্যই আপনাকে আহ্বান করিয়াছি; সুতরাং প্রভু! বালিকা বলিয়াই "আপনি আমার সেই অপরাধ ক্ষমা করুন" ॥২৪॥

সূর্য্য বলিলেন—"কুন্তি! তুমি বালিকা বলিয়াই আমি তোমার এই অনুনয় করিতেছি; অন্য হইলে, সে এ অনুনয় পাইত না; অতএব ভীরু! কুমারি! তুমি আত্মদান কর, ইহাতে তোমার শান্তিই হইবে ॥২৫॥

ভীরু! ভাবিনি! তুমি আমাকে মন্ত্রদ্বারা আহ্বান করিয়াছ, এ অবস্থায় তোমার সহিত সঙ্গম না করিয়া নিষ্ফল হইয়া যাওয়া আমার উচিত নহে ॥২৬॥

অনিন্দিতাঙ্গি! কল্যাণি! নিষ্ফল হইয়া চলিয়া গেলে, আমি লোকসমাজে হাস্য এবং দেবগণের নিকট নিন্দনীয় হইব ॥২৭॥

---

* '...ত্রিনবত্যধিকদ্বিশততমঃ...' —পি, '...পঞ্চাধিকত্রিশততমঃ...'—বা ব, '...ষড়ধিকত্রিশততমঃ...'—কা, '...সপ্তাধিকত্রিশততমঃ...'—মি।

# একষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

সা তু কন্যা বহুবিধং ব্রুবন্তী মধুরং বচঃ।
অনুনেতুং সহস্রাংশুং ন শশাক মনস্বিনী ॥১॥
ন শশাক যদা বালা প্রত্যাখ্যাতুং তমোনুদম্।
ভীতা শাপাত্ততো রাজন্। দধ্যৌ দীর্ঘমথান্তরম্ ॥২॥
অনাগসঃ পিতুঃ শাপো ব্রাহ্মণস্য তথৈব চ।
মন্নিমিত্তঃ কথং ন স্যাৎ ক্রুদ্ধাদস্মাদ্বিভাবসোঃ ॥৩॥

ভারতকৌমুদী

সেতি। ময়া সহেতি শেষঃ। বিশিষ্টা মৎপ্রসাদাৎ স্ত্রীষু প্রধানা ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি
কুণ্ডলাহরণে ষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সেতি। ব্রুবন্তীতি নকারলোপাভাব আর্ষঃ। অনুনেতুমনুনয়েন নিবারয়িতুম্ ॥১॥
নেতি। তমোনুদং সূর্য্যম্। দধ্যৌ চিন্তয়ামাস, অন্তরং সময়ম্ ॥২॥
কিং দধ্যাবিত্যাহ—অনেতি। অনাগসো নিরপরাধস্য, পিতুঃ কুন্তিভোজস্য ॥৩॥

অতএব তুমি আমার সহিত সঙ্গম কর, তাহা হইলে আমার তুল্যই পুত্র লাভ করিবে এবং সমস্ত জগতে স্ত্রীলোকদের মধ্যে প্রধানা হইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই” ॥২৮॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—মনস্বিনী কুন্তী নানাবিধ মধুর বাক্য বলিয়া অনুনয় করিয়াও সূর্য্যকে বারণ করিতে পারিলেন না ॥১॥

রাজা! বালিকা কুন্তী যখন সূর্য্যকে প্রত্যাখ্যান করিতে সমর্থ হইলেন না, তখন তিনি সূর্য্যের শাপের ভয়ে ভীত হইয়া দীর্ঘকাল চিন্তা করিলেন—॥২॥

‘আমার নিমিত্ত ক্রুদ্ধ এই সূর্য্যদেব হইতে নিরপরাধ পিতার এবং নিরপরাধ দুর্ব্বাসার প্রতি অভিশাপ কি প্রকারে না হইতে পারে? ॥৩॥

বালেনাপি সতা মোহাদ্ভৃশং সাপহ্নবান্যপি।
নাভ্যাসাদয়িতব্যানি তেজাংসি চ তপাংসি চ ॥৪॥
সাঽহমদ্য ভৃশং ভীতা গৃহীতা চ করে ভৃশম্।
কথং ত্বকার্য্যং কুর্য্যাং বৈ প্রদানং হ্যাত্মনঃ স্বয়ম্ ॥৫॥

বৈশম্পায়ন উবাচ।

সা বৈ শাপপরিত্রস্তা বহু চিন্তয়তী হৃদা।
মোহেনাভিপরীতাঙ্গী স্ময়মানা পুনঃ পুনঃ ॥৬॥
তং দেবমব্রবীদ্ভীতা বন্ধূনাং রাজসত্তম।।
ব্রীড়াবিহ্বলয়া বাচা শাপত্রস্তা বিশাংপতে। ॥৭॥

---

ভারতকৌমুদী

বালেনেতি। বালেনাপি, সতা সাধুনাপি, মোহাৎ, ভৃশং সাপহ্নবান্যপি অতিগুপ্তান্যপি, তেজাংসি সূর্য্যাদিবৎ তেজোময়া জনাঃ, তপাংসি দুর্ব্বাসঃপ্রভৃতিবৎ তপস্বিনো জনাশ্চ, নাভ্যাসাদয়িতব্যানি নাতিসন্নিহিতীকর্ত্তব্যানি। দৃষ্টান্তস্ত্বহমেবেতি ভাবঃ ॥৪॥

সেতি। গৃহীতা সূর্য্যেণ। স্বয়মাত্মনৈব আত্মনঃ প্রদানং তদ্রূপমকার্য্যম্ ॥৫॥

সেতি। অভিপরীতাঙ্গী ব্যাপ্তচিত্তা, স্ময়মানা ব্যাপারচিন্তনাদ্বিস্ময়াপন্না ॥৬॥

তমিতি। বন্ধূনাং বন্ধুভ্যঃ পিত্রাদিভ্যো ভীতা। শাপত্রস্তা সূর্য্যস্য শাপাদ্ভীতা ॥৭॥

ভারতভাবদীপঃ

সা তু কন্যেতি ॥১॥ দধ্যৌ চিন্তিতবতী, অন্তরং কালম্ ॥২—৩॥ বালেনাল্পবয়সাপি, সতা সাধুনা, মোহাচ্চিত্তপারবশ্যাৎ পাপং কৃতং হিংসিতং যৈস্তানি নিষ্পাপান্যপি তেজাংসি সূর্য্যাদীনি, তপাংসি দুর্ব্বাস-আদীনি, নাভ্যাসাদয়িতব্যান্যত্যন্তং প্রত্যাসত্তিবিষয়াণি ন

---

অতিগোপনেও তেজস্বী বা তপস্বীকে অতিনিকটবর্ত্তী করা বালক বা সাধুরও উচিত নহে ॥৪॥

সেই আমি আজ অত্যন্ত ভীতা এবং হস্তে ধৃতা হইয়াও কিপ্রকারে আত্মদানরূপ অকার্য্য করি ?' ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—কুন্তী এইভাবে মনে মনে বহু চিন্তা করিয়া, সূর্য্যের শাপভয়ে ভীতা এবং মোহে অভিভূতা হইয়া বার বার বিস্মিতা হইতে লাগিলেন ॥৬॥

রাজশ্রেষ্ঠ নরনাথ! তাহার পর কুন্তী বন্ধুভয়ে ভীত এবং সূর্য্যের শাপের ভয়ে আকুল হইয়া লজ্জাবিহ্বল বাক্যে সূর্য্যদেবকে বলিলেন ॥৭॥

---

(৪)...ভৃশং পাপকৃতান্যপি—বা ব কা।

কুন্ত্যুবাচ।

পিতা মে ধ্রিয়তে দেব! মাতা চান্যে চ বান্ধবাঃ।
ন তেষু ধ্রিয়মাণেষু বিধিলোপো ভবেদয়ম্ ॥৮॥
ত্বয়া তু সঙ্গমো দেব! যদি স্যাদ্বিধিবর্জ্জিতঃ।
মন্নিমিত্তং কুলস্যাস্য লোকে কীর্ত্তির্নশেত্ততঃ ॥৯॥
অথবা ধর্ম্মমেতং ত্বং মন্যসে তপতাং বর!।
ঋতে প্রদানাদ্বন্ধুভ্যস্তব কামং করোম্যহম্ ॥১০॥
আত্মপ্রদানং দুর্দ্ধর্ষ! তব কৃত্বা সতী ত্বহম্।
ত্বয়ি ধর্ম্মো যশশ্চৈব কীর্ত্তিরায়ুশ্চ দেহিনাম্ ॥১১॥

সূর্য্য উবাচ।

ন তে পিতা ন তে মাতা গুরবো বা শুচিস্মিতে!।
প্রভবন্তি বরারোহে! ভদ্রং তে শৃণু মে বচঃ ॥১২॥
সর্ব্বান্ কাময়তে যস্মাৎ কমের্ধাতোশ্চ ভাবিনি!।
তস্মাৎ কন্যেহ সুশ্রোণি! স্বতন্ত্রা বরবর্ণিনি! ॥১৩॥

ভারতকৌমুদী

পিতেতি। ধ্রিয়তে অবতিষ্ঠতে। "পিতা দদ্যাৎ স্বয়ং কন্যাম্" ইতি বিধের্লোপঃ ॥৮॥
ত্বয়েতি। ত্বয়া সহ। নশেৎ নশ্যেৎ, ততস্তদা ॥৯॥
অথবেতি। তদা বন্ধুভ্যঃ পিত্রাদিভির্বন্ধুভিঃ, প্রদানাৎ ঋতে বিনাপি ॥১০॥
আত্মেতি। অহং সতী স্থাতুমিচ্ছামীতি শেষঃ, তব প্রসাদাদিত্যাশয়ঃ ॥১১॥
নেতি। প্রভবন্তি প্রভবো ভবন্তি। তে ভদ্রং মঙ্গলকরম্ ॥১২॥

কুন্তী বলিলেন—"দেব! আমার পিতা, মাতা এবং অন্যান্য বন্ধুগণ রহিয়াছেন; সুতরাং তাঁহারা থাকিতে এটা কি বিধিলোপ হইবে না? ॥৮॥

দেব! বিধিবিবর্জ্জিতভাবে আপনার সহিত যদি আমার সঙ্গম হয়, তাহা হইলে জগতে আমার জন্যই এই বংশের যশ নষ্ট হইবে ॥৯॥

অথবা তেজস্বিশ্রেষ্ঠ! আপনি যদি এটাকে ধর্ম্ম মনে করেন, তবে আমি বন্ধুগণের দান ব্যতীতও আপনার অভীষ্ট পূরণ করিব ॥১০॥

দুর্দ্ধর্ষ! আপনাকে আত্মদান করিয়াও আমি সতী থাকিতেই ইচ্ছা করি। কারণ, প্রাণিগণের ধর্ম্ম, যশ, কীর্ত্তি ও আয়ু আপনাতেই রহিয়াছে" ॥১১॥

সূর্য্য বলিলেন—"শুচিস্মিতে! বরারোহে! পিতা, মাতা বা অন্য গুরুজনেরা তোমার প্রভু নহেন। এ বিষয়ে তোমার মঙ্গলের কথা আমার নিকট শোন ॥১২॥

